আমার প্রথম জীবনের অর্থকৃচ্ছ্রতা আর নাই। বাগান বড় করিবার মত আর্থিক সঙ্গতি হইয়াছে এবং সত্য সত্যই বাগানকে বিস্তৃত করিয়াছি। এখন আমার বাগানখানা ভাল করিয়া পর্যবেক্ষণ করিতে হইলে অন্ততপক্ষে এক বেলা কাটিয়া যায়। অনেকখানি জমি, অনেক রকম যন্ত্র, অনেক রকম গাছ, অনেকগুলি মালী জুটাইয়া বাগানের খ্যাতি বাড়াইয়াছে। আভিজাত্যগর্বিত বহু দুর্লভ ফুল আমার বাগান আলো করিতেছে; কিন্তু আমার সেকালের সেই ছোট বাগানের শীর্ণ গাঁদা, কীটদষ্ট গোলাপ, অপরিপুষ্ট মল্লিকা, আলোক-বঞ্চিত রজনীগন্ধাকে আজিও ভুলি নাই। তাহাদের যত ভালবাসিতাম, ইহাদের তত ভালবাসি না। ইহাদের আমি চিনিই না। এই ভিড়ের সহিত আমার প্রাণের পরিচয় নাই। সহস্র সহস্র ফুল রোজ ফুটিতেছে ও ঝরিতেছে—খবর রাখা আর সম্ভবপর নহে। ইহাদের সকলের কুল, গোত্র, বংশপরিচয়, বৈশিষ্ট্য অবশ্য অনর্গল বলিয়া যাইতে পারি। আপনিও পারিবেন, কারণ যে কোন ভাল ক্যাটালগে তাহা আছে। শুধু ফুল কেন, বইয়ের কথাই ধরুন না। সেকালে যখন বই কিনিবার ক্ষমতা ছিল না, অপরের বই চাহিয়া অথবা চুরি করিয়া যখন পড়িতে হইত, তখন কি আগ্রহেই না পড়িতাম! প্রত্যেকটি পুস্তকের সহিত, প্রতি পুস্তকের প্রতি পাতাটির সহিত ঘনিষ্ঠ পরিচয় ঘটিয়াছিল। এখন নিজের লাইব্রেরি প্রকাণ্ড, প্রতিমাসে নানা দেশের বিখ্যাত লেখকদের বই কেনা হইতেছে, কিন্তু সে আগ্রহ তো আর নাই। আলমারিতে সারি সারি বই জমিতেছে, অধিকাংশ পুস্তকেরই বাহিরের সৌষ্ঠব দেখিয়া তৃপ্ত হইতেছি, হয়তো দুই-একখানা খুলিয়া দুই-চারি-পাতা উল্টাইতেছি, উহাদের সম্বন্ধে দুই-চারিটা ধার-করা জ্ঞানগর্ভ বুলিও হয়তো আওড়াইতে পারি; কিন্তু সত্য কথা বলিতে হইলে বলিতে হয়, ইহাদের কাহাকেও আমি চিনি না। যাহাদের চিনি, বহুপূর্বেই তাহাদের চিনিয়াছি। নূতন করিয়া চিনিবার আগ্রহ আর নাই। এখন যাহা আছে, তাহা সংগ্রহ করিবার আগ্রহ।

যুগলবাবু অধীর হইয়া উঠিয়াছিলেন। বলিলেন, এ চিঠিগুলার সম্বন্ধে কি বলিতে চান?

বলিতে চাই, আপনার বাগান অথবা লাইব্রেরিটি মন্দ নয়। ইংরেজী ভাষায় যাহাকে বলে, এ গুড কালেক্‌শন। শত বাধাসত্ত্বেও কখনও লুকাইয়া কাহাকেও যদি ভালবাসিয়া থাকেন ( বাসিয়াছেন কি না জানি না ), তাহা

হইলে সেই একমাত্র ভালবাসা যাহা সত্য, এবং তাহাকে যদি আপনি সত্য-মর্যাদা না দিয়া থাকেন ঠকিয়া গিয়াছেন।

বাকিগুলি ?

বাকিগুলি আপনার অর্থ, খ্যাতি অথবা রূপের টানে স্বতই জুটিয়াছে অথবা আপনি জুটাইয়াছেন। বলিলাম তো, গুড কালেক্‌শন। কিন্তু উহারা আমার বর্তমান বাগানের ফুলের মত। আয়ত্তের মধ্যে থাকিয়াও অনায়ত্ত।

কেন ?

আসল কথা কি জানেন ? আমরা যতই বড়াই করি না কেন, আমাদের প্রাণ সত্যই এত বড় অথবা মজবুত নহে যে, একাধিক নিবিড় পরিচয়ের ধাক্কা সামলাইতে পারে। সত্যকার প্রেম বড় সঙ্গীন বস্তু। অধিকাংশ লোকের জীবনে তাহা আসেই না। কিন্তু মজা এই যে, অধিকাংশ লোকই একাধিক রমণীর সংস্পর্শে আসিয়া মনে করেন, তাহাদের প্রত্যেকেরই আদি-অন্ত তিনি নখদর্পণে দেখিতে পাইয়াছেন। আসলে আমরা প্রায় সকলেই দরিদ্র দ্রোণপুত্র অশ্বত্থামা, পিটুলি-গোলা পান করিয়া উদ্বাহু হইয়া নৃত্য করিতেছি।

এই পর্যন্ত বলিয়া সহসা অত্যন্ত দমিয়া গেলাম। সহসা মনে পড়িয়া গেল, প্রাণকান্তের নির্বন্ধাতিশয্যে সন্ধ্যাবেলায় এক গ্লাস সিদ্ধি পান করিয়াছি। বিবেকের ধমকে কণ্ঠরোধ হইয়া গেল। বার দুই ঢোক গিলিলাম। যুগলবাবু বলিলেন, দিন মশাই, আর একটা সিগারেট দিন।

দিলাম।

যুগলবাবু সিগারেটটি ধরাইয়া সন্দিগ্ধভাবে আমার প্রতি চাহিতে লাগিলেন। আমার মনে হইতে লাগিল, আহা, লোকটি মানুষ না হইয়া যদি গাছ হইত, বাগানে পুঁতিয়া রাখিতাম।

## অবচেতনা

॥ ১ ॥

বহুকাল পরে একটি বাল্যবন্ধুর সহিত দেখা হইল এবং বহুকাল পরে প্রাণ ভরিয়া তাহার সহিত আলাপ করিয়া ভারি আরাম বোধ করিলাম। কিন্তু সেই আরামজনক কথাগুলি যদি আপনাদের বলি, আপনারা কেহ হয়তো বিস্মিত হইবেন, কেহ বিস্মিত হইবার ভান করিবেন, কাহারও নাসা হয়তো

কুঞ্চিত হইয়া উঠিবে। হওয়াই উচিত ; কারণ যে আলাপগুলি করিলাম, তাহা ধর্ম দর্শন বিজ্ঞান অথবা সমাজনীতি-বিষয়ক তো নহেই, উপরন্তু দুর্নীতিমূলক—সামাজিক কর্ণ-গোচরযোগ্য নহে। আমার পুত্র অথবা পুত্রস্থানীয় কেহ এরূপ আলোচনা করুক, তাহা আমি চাহি না। নিজে কিন্তু করিয়া ভারি তৃপ্তি পাইলাম। অনেকদিন পরে মনটা যেন খোলসা হইয়া গেল।

সকলের নাসাই যে কুঞ্চনপ্রবণ নহে, তাহা জানি, আমি বাল্যবন্ধুটির সহিত কি আলোচনা করিলাম, তাহা জানিবার জন্য অনেকেই হয়তো উৎসুক হইয়া উঠিয়াছেন, বুঝিতে পারিতেছি ; কিন্তু কি করিব, উপায় নাই। সংস্কারে বাধিতেছে। এখনও জামা-কাপড় পরিয়া রাস্তায় বাহির হই, নুটবিহারী-মুখনিঃসৃত অশ্লীল বচনগুলি অনাবৃতভাবে লিখিয়া ফেলিবার মত সৎসাহস সংগ্রহ করিতে পারিলাম না। লেখা দূরে থাকুক, সকলের নিকট সে কথাগুলি বলিতেও বাধিবে। ইহা কিন্তু মুক্তকণ্ঠে স্বীকার করিতেছি যে, সকলের কাছে বলিতে না পারিলেও কথাগুলি শুনিয়া পুলকিত হইয়াছি। পুলকিত হইয়া লজ্জা অনুভব করিতেছি না এই কারণে যে, আমি জানি, অন্তরঙ্গ বন্ধুর নিকট অশ্লীল কথা বলিয়া অথবা শুনিয়া ( অথবা দুইই করিয়া ) যাঁহারা পুলকিত হন, তাঁহারা সংখ্যায় নিতান্ত অল্প নহেন। একটা জিনিস লক্ষ্য করিয়াছেন কি ? আমরা যাহাদের সহিত অশ্লীল প্রসঙ্গ করিতে পারি, তাহারা আমাদের নিতান্ত অন্তরঙ্গ। অতিশয় শ্লীল ভদ্রব্যবহার ও সম্ভ্রমপূর্ণ শিষ্টাচার-সঙ্গত যাঁহারা, তাঁহাদের কিন্তু আমরা বৈঠকখানা হইতেই বিদায় করি। অন্তরলোকে স্থান দিই তাহাদের, যাহাদের নিকট আমরা আবরণ উন্মোচন করিতে পারি। অধিকাংশ লোকের নিকট মন এবং মুখ খোলা চলে না তাহা সত্য, কিন্তু যাহাদের নিকট খোলা চলে, তাহারা অন্তরঙ্গ এ কথাও সত্য। সমাজে উলঙ্গ হইয়া বিচরণ করা সুরুচির পরিচয় নহে তাহা ঠিক ; কিন্তু যে স্থানে আমরা অসঙ্কোচে উলঙ্গ হইতে পারি ( যথা, বাথরুম ) তাহা যে আমাদের অতিশয় প্রিয় স্থান, তাহাতে সন্দেহ নাই। 'প্রিয় স্থান' বলিতে যদি কাহারও আপত্তি থাকে, 'প্রয়োজনীয় স্থান' বলিলে, আশা করি, তিনি প্রতিবাদ সম্বরণ করিবেন। যাহা প্রয়োজনীয় তাহাই প্রিয় কি না, অনায়াসেই এ বিষয়ে খানিকক্ষণ বাগ্‌বিস্তার করা চলে—সুযোগও আসিয়াছে, তথাপি কিন্তু নিরস্ত হইলাম। আপনাদের প্রতি অনুকম্পাবশত নহে, বর্তমান বিষয়টিই বর্তমানে আমার মস্তিষ্ককে গ্রাস করিয়া রাখিয়াছে। যাহাদের সহিত

অশ্লীল আলোচনা করি, তাহারা আমাদের প্রিয় কেন—এই চিন্তাই এখন চিত্তকে আলোড়িত করিতেছে। ভাবিতেছি, লুটবিহারীর আর তো কোন গুণ নাই, গুণের মধ্যে সে অনর্গল খারাপ কথা বলিয়া যাইতে পারে। শুধু তাহাই নয়; এমনই তাহার শক্তি যে, খানিকক্ষণ তাহার সাহচর্যে থাকিলে অন্তর্নিহিত অশ্লীলতাকে সে টানিয়া বাহির করিয়া আনে, এবং কিছুক্ষণ পরে সবিস্ময়ে লক্ষ্য করি, আমিও নিখাদ বৈদিক ভাষা পুরোদমে ব্যবহার করিতেছি। ভারি ভাল লাগে। কিন্তু কেন?

॥ ২ ॥

সভ্যতার ভাঁওতায় একটা কথা আমরা অহরহ ভুলিয়া যাই যে, আমরা পশু। যে কোন পশুর মতই আমাদের পাশবিক প্রয়োজন আছে অর্থাৎ যে কোন পশুর মতই আহার-নিদ্রা-মৈথুন-প্রবৃত্তি মর্মান্তিকভাবে আমাদের মজ্জাগত। ইহাও বিস্মৃত হইলে চলিবে না যে, এই প্রবৃত্তিত্রয়কে নানা ভাবে প্রশমিত করিবার প্রচেষ্টাই বস্তুতান্ত্রিক সভ্যতা। বর্তমান সভ্যতার উজ্জ্বল শিখা যে প্রবৃত্তির তৈলেই জ্বলিতেছে, তাহা মনে রাখিলে অনেক অকারণ ক্ষোভের হাত হইতে পরিত্রাণ পাওয়া যায়। আদিম অসভ্য মানুষ সমাজসৃষ্টিও করিয়াছিল এই প্রবৃত্তিরই বশে। পরস্পর মারামারি কাটাকাটি না করিয়া যাহাতে মনুষ্যনামধেয় পশুগুলি সুখে-স্বচ্ছন্দে তাহাদের আদিম প্রবৃত্তিগুলির চর্চা করিতে পারে, অন্যান্য প্রাণী হইতে আত্মরক্ষা করিয়া নিছক প্রাণী হিসাবেই যাহাতে তাহারা বাঁচিতে পারে, সমাজ এবং সমাজনীতি সৃষ্টি করিয়া মানুষ সেই ব্যবস্থায় করিয়াছিল। কিন্তু প্রত্যেক ব্যবস্থার মধ্যেই সেই ব্যবস্থাকে অব্যবস্থিত করিবার বীজ নিহিত থাকে। সামাজিক নীতির মধ্যেই সামাজিক দুর্নীতির বীজও নিহিত ছিল। সামাজিক নিয়ম অধিকাংশ ক্ষেত্রেই ব্যক্তিগত স্বাধীনতাকে ক্ষুণ্ণ করে। সমগ্র সমাজের কল্যাণের জন্য প্রস্তুত সামাজিক বিধানগুলি ব্যক্তিনিরপেক্ষ, এবং সেই জন্যই ব্যক্তির বিকাশের অথবা আনন্দের পক্ষে সকল সময়ে অনুকূল নহে। আরও মুশকিল এই যে, প্রত্যেক ব্যক্তির প্রবৃত্তি মূলত এক হইলেও একেবারে এক নহে। আহার-নিদ্রা-মৈথুন বিষয়ে প্রত্যেকেরই স্বকীয় বৈশিষ্ট্য আছে। ব্যক্তিও যত, বৈশিষ্ট্যও তত। কোন একটা নিয়মে তাহাদের স্ফূর্তি না হইলে সমাজে নিত্যনূতন সমস্যার

আবির্ভাব হয়। প্রত্যেক মানুষ আহার-নিদ্রা-মৈথুন বিষয়ে নিজস্ব বৈশিষ্ট্য রক্ষা করিবার জন্য সততই উন্মুখ ; বস্তুত উহা রক্ষা করিতে না পারিলে সে সুখী হয় না, এবং ঐ সুখটুকু লাভ করিবার জন্য সে সমাজের প্রচলিত নিয়ম ভঙ্গ করিতে দ্বিধা করে না। আসলে সে নিজেকেই মানে, নিয়মকে নয়। অসুখের সময় নিষিদ্ধ আহারের জন্য মন প্রলুব্ধ হইয়া উঠে, ট্রেনে ভিড় হইলে বেশি করিয়া ঘুম পায়, চুরি করিয়া খাইতে অথবা অভদ্রতা করিয়া ঘুমাইতে আমরা বিন্দুমাত্র ইতস্তত করি না। আহার এবং নিদ্রার কথায় একটা কথা মনে হইতেছে। আহার এবং নিদ্রা বিষয়ে সমাজ যতটা উদার, মৈথুন বিষয়ে ততটা নয়। যাহা খুশি আহার করিয়া যেখানে খুশি নিদ্রা দিলে আজকাল খুব একটা গুরুতর অপরাধ হয় না। মৈথুন বিষয়ে 'যাহা খুশি' প্রবৃত্তিটা আছে, কিন্তু 'যাহা খুশি' স্বাধীনতাটা নাই। স্বাধীনতা না থাকিবার আরও একটা সঙ্গত কারণ আছে। আহার এবং নিদ্রার উপকরণ মানুষ নহে, কিন্তু মৈথুনের উপকরণ মানুষ। সুখ-দুঃখ-ইচ্ছা-অনিচ্ছা-বিবেচনা-বিশিষ্ট একটা মানুষকে লইয়া যথেচ্ছ ব্যবহার করা চলে না। সুতরাং উদারতম সমাজেও এ ব্যাপারে কিছু না কিছু বিঘ্ন চিরকালই থাকিবে—'যা খুশি' চলিবে না, কারণ অপর পক্ষেরও 'যা খুশি' আছে। সেটা না মানিয়া উপায় নাই। স্বপ্ন এবং নুটবিহারী সুতরাং অনিবার্য। পুরুষেরা স্ত্রীলোকদের সম্বন্ধে এবং স্ত্রীলোকেরা পুরুষদের সম্বন্ধে চিরকালই গোপনে অনিবার্যভাবে আলোচনা করিবে এবং সব সময় তাহা যে শ্লীলতার সীমা মানিয়া চলিবে, তাহা বলিবার মত মিথ্যা-পটুতা আমার নাই। যাহারা এই সীমা লঙ্ঘনের সঙ্গী, তাহাদের মধ্যে অন্তরঙ্গতা স্বাভাবিক, কারণ অমোঘ প্রবৃত্তির সূত্রই তাহাদের বন্ধন। সীমা লঙ্ঘন করিয়া তাহারা প্রচলিত বিধান অমান্য করিতেছে বলিয়া এই বন্ধন আরও দৃঢ় এবং মধুর। বাল্যকালে নিস্তব্ধ দুপুরে গুরুজনদের নিদ্রার সুযোগে চুপি চুপি আচার চুরি করিয়া যাহার সহিত চাখিয়া চাখিয়া তাহার রসাস্বাদন করিতাম, যে নিয়ম অনুসারে সে আমার অন্তরঙ্গ ছিল, নুটবিহারীও সেই নিয়ম অনুসারে আমার অন্তরঙ্গ। যাহারা প্রতিভাবান এবং প্রবল, তাহারা স্বকীয় শক্তিবলে সমাজের বুকের উপর বসিয়া ঢাকঢোল বাজাইয়া সগর্বে খোলাখুলিভাবে ব্যক্তিত্ব-বিরোধী সামাজিক আইনকে অমান্য করে, আমাদের মত দুর্বলেরা করে লুকাইয়া। আমরা আলেক্‌জাণ্ডারের দলে নই, রবারের দলে। কিন্তু আইন অমান্য আমরা সবাই করি, করিয়া সুখ পাই বলিয়াই করি। নিরঙ্কুশভাবে

পাশব প্রবৃত্তি চরিতার্থ করিবার জন্য সমাজের যেমন প্রয়োজন, অচরিতার্থ ব্যক্তিগত পশুপ্রবৃত্তিকে ভাষা দিবার জন্য হুটবিহারীরও তেমনই প্রয়োজন। বিশ্বের অন্যান্য প্রাণীগণের প্রকোপ হইতে আত্মরক্ষা করিবার জন্য আমরা দলবদ্ধ হইয়া যেমন সমাজ গড়িয়াছি, তেমনই সমাজের প্রকোপ হইতে নিজেকে মুক্তি দিবার জন্য হুটবিহারীকে আবিষ্কার করিয়াছি। অর্থাৎ যেখানে মানুষ পশু, সেখানেই তাহার দল চাই, সঙ্গী চাই, সমাজ চাই, হুটবিহারী চাই। যেখানে সে পশুত্বকে অতিক্রম করিয়াছে, সেখানে সে একক।

আর কতটা বাকি ?

প্রিয়বন্ধু প্রাণকান্ত নিঃশব্দে কখন পিছনে আসিয়া দাঁড়াইয়াছেন বুঝিতে পারি নাই। দেখিলাম, তাঁহার চক্ষু দুইটি কৌতুকে নাচিতেছে। লজ্জিতমুখে লেখনী সম্বরণ করিয়া বলিলাম, ব'স।

উপবেশনান্তে প্রাণকান্ত বলিলেন, দেখি।

খাতাখানা দিলাম।

কিছুক্ষণ নীরবে কাটিল। উপরোক্ত প্রবন্ধটি আদ্যোপান্ত পাঠ করিয়া স্মিতমুখে তিনি মন্তব্য করিলেন, বেশ কায়দা করিয়া ভিন্ন পথ ধরিয়াছ দেখিতেছি। আমি মনে করিয়াছিলাম, নৃত্যের উপকারিতা বা চমৎকারিতা সম্বন্ধে কিছু লিখিতেছ বুঝি।

মানে ?

প্রাণকান্ত বলিলেন, কাল রাত্রে নাচ দেখিবার পরই যে তোমার অবচেতন মন হুটবিহারীকে খাড়া করিয়াছে, তাহা তো পরিষ্কার বোঝা যাইতেছে। নটীর নৃত্যঘটিত আঙ্গিক অশ্লীলতাকে তুমি হুটবিহারীর চিত্তঘটিত বাচনিক অশ্লীলতায় রূপান্তরিত করিয়াছ। মন্দ হয় নাই।

আরে, না না, কি যে বল তুমি !

প্রাণকান্ত নীরবে মৃদু মৃদু হাসিতে লাগিলেন। তাহার পর বলিলেন, মেয়েগুলি নাচে ভালই। আমি তো ঘণ্টাখানেক পরে উঠিয়া আসিলাম, তুমি কতক্ষণ ছিলে ?

শেষ পর্যন্ত।

প্রাণকান্ত আর একটু হাসিলেন।

# অতি-আধুনিকতা

॥ ১ ॥

সম্মুখের বৃদ্ধ বটগাছটায় নব পত্রোদ্গম হইয়াছে। কচি কচি সবুজ পাতায় সমস্ত গাছটা ভরা। বৃদ্ধ গাছের শাখায় শাখায় অতি-আধুনিকতার বিজয়-নিশান উড়িতেছে। একটুও বিসদৃশ মনে হইতেছে না, বরং ভালই লাগিতেছে। মানুষের অতি-আধুনিকতায় কেমন যেন একটা ডেঁপোমির গন্ধ থাকে, গাছের অতি-আধুনিকতায় তাহা নাই। অনাবশ্যক আতিশয্যে তাহা ভারাক্রান্ত নহে, সহজ সরল সুস্থ অভিব্যক্তি। অতি-আধুনিক মানব-মানবী কিম্ভূতকিমাকার জীব। অদ্ভুত ধরনের কাছা কোঁচা, শাড়ি পাজামা, বিচিত্র ঢঙের শেমিজ কামিজ ব্লাউজ পাঞ্জাবি, নানা ছাঁটের গোঁফ দাড়ি চুল ভাষা ভঙ্গি—অভূতপূর্ব একটা জগা-খিচুড়ি। স্বাতন্ত্র্য-প্রকাশের এই গা-জ্বালানো জবরদস্তি চুলে হেঁচকা টান মারিয়া চোখে খোঁচা দিয়া যেন বলে—দেখ না বাপু, একবার আমার দিকে চাহিয়া দেখ। সমস্ত চিত্ত বিরূপ হইয়া উঠে। তাহার মধ্যে ভালও যদি কিছু থাকে, তাহাও স্বীকার করিতে কুণ্ঠিত হই। এই বুড়ো গাছটা কচি কচি সবুজ পাতায় সাজিয়াছে, একটুও তো খারাপ লাগিতেছে না, বরং উহার স্নিগ্ধশ্যামল রূপ দেখিয়া চোখ জুড়াইয়া যাইতেছে।

ভাবিতেছি, কেন এমন হয়? গাছের অতি-আধুনিকতা এত সুশ্রী, মানুষের অতি-আধুনিকতা এত বিশ্রী কেন? গাছের মত মানুষও তো প্রাণের তাগিদেই নিজেকে প্রকাশ করে। মানুষের প্রকাশ এমন শ্রীহীন হয় কেন?

॥ ২ ॥

চিন্তা করিতে গিয়া প্রথমেই একটা সমস্যায় পড়িয়াছি। আরও মুশকিল এই যে, সমস্যার সমাধান সহজ বলিয়া মনে হইতেছে না। কোন বিষয়ে সম্যকরূপে চিন্তা করিতে গেলে এমন মুশকিলে পড়িতে হয়! গাছের অতি-আধুনিকতা কেন সুন্দর তাহা চিন্তা করিতে বসিয়া হঠাৎ মনে হইতেছে, আমরা তো অপরের সব কিছুই সুন্দর দেখি। পরের স্ত্রী, পরের বাড়ি, পরের গাড়ি, পরের চেহারা, পরের সভ্যতা, পরের সব কিছুই আমাদের চোখে নিজের সব কিছুর অপেক্ষা সুন্দরতর। সমস্ত মানবজাতিটাই প্রলুব্ধ নয়নে পরের

দিকে চাহিয়া আছে। গাছ, পাখী, প্রজাপতি—অর্থাৎ যে সব জিনিস লইয়া আমরা কবিত্ব করি—তাহারা একেবারে অন্য পর্য্যায়ের জীব—চরম পর। সেই জন্যই কি ইহাদের সম্বন্ধে আমাদের মোহ এত প্রবল? একটা গাছ আর একটা গাছ সম্বন্ধে হয়তো ততটা উচ্ছ্বসিত নহে, তাহারা হয়তো নিজেদের অতি-আধুনিকতা লইয়া মর্ম্মর-ভাষায় পরস্পরকে ঠাট্টা-বিদ্রূপ করে এবং আমাদের ছাটা গোঁফ, লম্বা জুলফি দেখিয়া মুগ্ধ হয়। কে জানে! পাখীরাও হয়তো তাই।

হয়তো-মূলক এই সম্ভাবনাটা উপেক্ষণীয় নহে। কিন্তু ইহাও ঠিক, কেবল এইটাকে আঁকড়াইয়াই স্বস্তির নিশ্বাস ফেলিতে পারিব না। আমাদের প্রত্যেকেরই জীবনে হযতো-সৃষ্ট একটা প্রকাণ্ড স্বপ্নলোক আছে, কিন্তু আমরা সে স্বপ্নলোকে বেশিক্ষণ থাকিতে পারি না, কল্পনা-কুহেলিকায় মন দিশাহারা হইয়া পড়ে। আমরা 'নয়তো' বলিয়া সেখান হইতে পলাইয়া আসি এবং বাস্তবলোকের কঠিন ভূমিতে দাঁড়াইয়া একটা স্পষ্ট কিছুকে আশ্রয় করিতে চাই।

এ সম্বন্ধে সুতরাং একটা 'নয়তো' খাড়া করা দরকার।

॥ ৩ ॥

চিন্তা করিতেছিলাম।

দৌহিত্র আসিয়া প্রবেশ করিলেন এবং বক্র কটাক্ষে আমার পানে চাহিয়া বলিলেন, দাদু, আবার তুমি বালিশটাকে কনুই দিয়ে অমন করে ঠেসছ! ফের ফেটে যাবে। কালই তো দিদি সেলাই করে দিলে!

অপ্রস্তুত মুখে উঠিয়া বসিলাম।

এই ছোকরাই কয়েক বৎসর পূর্বে আমার তাকিযার উপর উলঙ্গ হইয়া তাণ্ডবনৃত্য করিত এবং তাকিয়া সামলাইতে আমাকেই গলদঘর্ম হইতে হইত। সে-ই এখন আমাকে তাকিয়া সম্বন্ধে সচেতন করিয়া ধমকাইতেছে। চক্রবৎ পরিবর্তন্তে—

তাকিয়া-প্রসঙ্গ পরিত্যাগ করিয়া তাহার বাটারফ্লাই গোঁফের দিকে চাহিয়া বলিলাম, অমন সুন্দর গোঁফ জোড়াকে বেঁড়ে করেছিস কেন বল্ তো?

এই তো সুন্দর।

সুন্দর! কিসে সুন্দর?

ঝোলে না। তোমাদের গোঁফ তো দিনরাত ঝুলেই আছে।

কুকুরের লেজ কাটলে কুকুর তেজী হয় শুনেছি, গোঁফও হয় নাকি ?

মুচকি হাসিয়া দৌহিত্র চলিয়া গেলেন।

ঝোলে না ! গোঁফটাকে অহরহ সমুন্নত রাখাই হয়তো পৌরুষের লক্ষণ, কিন্তু বাহিরের গোঁফ উচাইয়া রাখিলে কি হইবে, মনের গোঁফ যে বারংবার ঝুলিয়া পড়িতেছে ! ভায়া বোধ হয় সে খবর এখনও পান নাই। মনের গোঁফ এখনও উঠে নাই সম্ভবত। যতদিন না উঠে, ততদিনই ভাল। ও-বাড়ির টুনটুনির সহিত ঘনিষ্ঠতা হওয়ার পর হইতেই ভায়ার প্রসাধনের নানা বৈচিত্র্য দেখিতে পাইতেছি। ওই তো রোগা লিকলিকে চেহারা, কেবল গোঁফ ছাঁটিয়াই যদি কেল্লা ফতে করিতে পারে, তাহা হইলে আজকাল ব্যাপার সহজ হইয়া গিয়াছে বলিতে হইবে।

আধুনিক বিজ্ঞানের মতে যৌবনের ( এমন কি বার্ধক্যেরও ) সমস্ত সাজ-সজ্জার মূলে আছে যৌন-প্রবৃত্তি। পুরুষেরা নারীদের এবং নারীরা পুরুষদের প্রলুব্ধ করিবার জন্য দিগ্বিদিক-জ্ঞানশূন্য হইয়া ধোপা, নাপিত, দরজী এবং মনিহারি দোকানের শরণাপন্ন হইতেছে। ধোপা, নাপিত, দরজী এবং মনিহারি দোকান পরিবর্তনশীল কালের সহিত তাল রাখিয়া মাল সরবরাহ করিতেছে। সেকালের রুচি একালের রুচি এক নয়। পূর্বে আলতা, ঘোমটা, মল, নোলক আমাদের কল্পনাকে আবিষ্ট করিত, আজকাল হাই-হীল জুতা, স্কন্ধ-কাটা জামা, চুনকাম-করা মুখ, হলব-করা শাড়ি না দেখিলে কল্পনা ভিজিতে রাজী হয় না। শ্রোণীভারাদলসগমনা আজকাল আমাদের আদর্শ নয়, আজকাল চাই স্মার্ট—তন্বী। স্কিপিং রোপ কিনিয়া ঘরে-বাহিরে তাই লাফালাফি শুরু হইয়াছে। অর্থাৎ চাহিদা অনুসারে সকলে চলিতেছে।

চাহিদার নিত্যনূতন রূপ এবং তাহাই অতি-আধুনিকতার জনক কিংবা জননী ( ব্যাকরণটা ঠিক করিতে পারিতেছি না )।

কিন্তু আমার প্রশ্ন, চাহিদা বদলায় কেন ? জীব-জগতের অন্য কোথাও তো চাহিদা বদলায় নাই। আজও ময়ূর ঠিক তেমনই ভাবে পেখম মেলিয়া ময়ূরীকে মুগ্ধ করিতেছে, যেমন সে আগে করিত। পেখম ছাঁটিবার অথবা পেখমের উপর নূতন রকম রঙ ফলাইবার তো তাহার দরকার হয় নাই। সনাতন পেখম মেলিয়া সনাতন পদ্ধতিতেই সে ময়ূরীকে মুগ্ধ করিতেছে। মানুষের বেলাতেই নিত্যনূতন ভঙ্গকট কেন ?

॥ ৪ ॥

প্রকৃষ্টরূপে চিন্তা করার পর মনে হইতেছে, ভজকট না হইলে বিস্ময়কর হইত। যে নিঃস্ব, যে দেউলিয়া, সে বিপন্ন হইবে না তো কে হইবে? আমাদের তো কিছুই নাই। একদা আমাদেরও একটা নিজস্ব পেখম ছিল বটে, কিন্তু তাহা তো বহুকাল পূর্বেই আমরা নষ্ট করিয়া ফেলিয়াছি। আমাদের সে স্বাভাবিক সুস্থ রূপ আর নাই। বর্তমানে মোটা রোগা নানাভাবে বিকৃত কদর্য যে জীবগুলি মনুষ্য নামে পরিচিত, তাহাদের বহিরাবরণ না হইলে চলিবে কেন? নিজেদের যে কিছু নাই। এই বীভৎস নগ্নতাকে কোন একটা কিছু দিয়া আবৃত করা আত্মরক্ষার জন্যই প্রয়োজন। উলঙ্গ নিরাভরণ হইয়া কিছুক্ষণ আমরা যদি পরস্পরের দিকে চাহিয়া থাকি, মুগ্ধ হওয়া দূরে থাক্, খুন চাপিয়া যাইবে, উন্মত্ত হইয়া পরস্পর পরস্পরকে খুন করিয়া ফেলিব। প্রকৃতিদত্ত সুন্দর পেখম হারাইয়া ফেলিয়া ঝুটা পেখমের সন্ধানে তাই আমরা ঘুরিয়া বেড়াইতেছি। কারণ, পেখমবিহীন জীবন অসম্ভব। সুতরাং বাজারে যখন যেটা পাওয়া যায় ধার করিয়া, ভিক্ষা করিয়া, চুরি করিয়া, হিতাহিতজ্ঞানশূন্য হইয়া তাহাই আমরা কিনিতেছি। তাই পেখমের এত বৈচিত্র্য, আজিকার পেখম কাল অচল। বাজারে এক জিনিস চিরকাল চলে না। বুদ্ধিই পেখম কিনিবার পরামর্শ দিতেছে, বুদ্ধিই পেখমের কারখানা খুলিয়াছে, এই বুদ্ধি-মহাজনের পদপ্রান্তে আমরা দাসখৎ লিখিয়া দিয়াছি।

ক্রমশই উত্তেজিত হইয়া পড়িতেছিলাম।

আরও কিছুক্ষণ এই গ্রামে চিন্তা করিলে কি হইত বলা যায় না। হঠাৎ শ্যামবাবুর নূতন মোটরখানা সবেগে ধূলা উড়াইয়া চলিয়া যাওয়াতে চিন্তা ভিন্ন পথ ধরিল। শ্যামবাবু মোটরখানা অল্প কয়েকদিন হইল কিনিয়াছেন। পিছন দিকটা একটু বোঁচা-গোছের, কিন্তু নূতন মডেল। আগেকার গাড়িটা ঠিকই ছিল, কিন্তু নূতন মডেলের লোভ সম্বরণ করা শ্যামবাবুর পক্ষে শক্ত। শ্যামবাবু লোকটি হালে বড়লোক হইয়াছেন, এবং সেই জন্যই সম্ভবত হালে পানি পাইতেছেন না। কি করিলে যে আত্ম-প্রচারটা সর্বতোমুখী হইবে, কিছুতেই যেন ঠিক করিতে পারিতেছেন না। সর্বদাই অপ্রকৃতিস্থ। নিত্যনূতন মোটর, নিত্যনূতন রেডিও, নিত্যনূতন পোশাক, নিত্যনূতন বাড়ি, নিত্যনূতন নারী, নিত্যনূতন মদ, নিত্যনূতন ব্যাধি, প্রতিদিন নিত্যনূতন প্রকাশ। আমাদের

নিবারণবাবুরাও বড়লোক কিন্তু বনিয়াদী ঘর, বাড়াবাড়ি নাই। সাবেক কালের ল্যাণ্ডোতে চড়িয়াই বেড়াইয়া থাকেন, বৈঠকখানায় ঢালা করাসের বন্দোবস্ত, পুরাতন চক-মিলানো বাড়ির সাবেক মূর্তি, দরজা-জানালাগুলি পর্যন্ত সেকেলে। আচার-ব্যবহার চালচলন কোন কিছুতেই আধুনিকতার ছাপ পড়ে নাই। সহসা মনে হইল, জীব-জগতে মানুষও তো সেদিন মাত্র ভূমিষ্ঠ হইয়াছে। বটগাছের মত সে তো বনিয়াদী নয়। বটগাছ প্রতি বৎসর একই ধরনের সনাতন সবুজ পাতায় সাজিতে ইতস্তত করে না, তাহার সাবেক চাল অব্যাহত আছে, কারণ তাহার ঐশ্বর্য বনিয়াদী। তাহার তুলনায় মানুষ তো সত্যই অতি-আধুনিক। ভুঁইফোঁড় শ্যামবাবুর মত নিত্যনূতন দামামা বাজাইয়া সে নিজেকে হাজির করিবে না তো কে করিবে? ইহাই যে তাহার স্বধর্ম। কিংবা হয়তো—। দূর ছাই, আর ভাবিতে পারি না। 'হয়তো' আর 'নয়তোর' দ্বন্দ্ব মিটানো আমার কর্ম নয়। ভূতোকে তামাক দিতে বলিলাম।

দৌহিত্র পুনঃপ্রবেশ করিলেন ও বলিলেন, ত্রিপুরাবাবু মারা গেলেন। আমার সেই মুসোলিনি-ভক্ত বন্ধুটি কিছুদিন যাবৎ ভুগিতেছিলেন। বন্ধুর মৃত্যু-সংবাদে ব্যথিত হইলাম। ত্রিপুরাচরণ চিন্তায় কর্মে অতি-আধুনিক ছিলেন। সনাতন মৃত্যুর হাত কিন্তু এড়াইতে পারিলেন না। ভূতো তামাক দিয়া গেল। দীর্ঘনিশ্বাস ফেলিয়া একটা সুদীর্ঘ দার্শনিক টান দিলাম।

## উৎসর্গ

কবি, কথা-সাহিত্যিক, রসস্রষ্টা

শ্রীশরদিন্দু বন্দ্যোপাধ্যায়

প্রেমাস্পদেষু

ফন্দী করি কবিতারে বন্দী করি ছন্দের শৃঙ্খলে
মনোরথে উড়াইয়া আনিয়াছি সাহিত্য-কাননে,
রাবণ একদা যথা এনেছিল সীতারে সিংহলে
রাক্ষসীয় বীর্যবলে—আখ্যায়িকা আছে রামায়ণে।

উপমা চেড়ীর দল অক্ষর অশোক বনে বসি'
সর্ব-অঙ্গে ঝঙ্কারিয়া অনুপ্রাস-মিলের নিক্কণ·
নিয়ম-তর্জনী তুলি' কভু রুষি' কখনও বিহসি'
নানা তাল-লয়-মানে বন্দিনীরে করে নিরীক্ষণ।

নিত্য-নব পটভূমি—কভু আলো, কভু অন্ধকার,
শ্যামল, ঊষর কভু, কভু চন্দ্র, কখনও সবিতা ;
পাখী গাহে, পাখী থামে, ফুল ফোটে, ঝরে বারম্বার,
বিচিত্র বেষ্টনী মাঝে, অধিষ্ঠিতা বন্দিনী কবিতা।

সবই ভালো :—ক্ষুদ্র প্রশ্ন আকুলিছে শুধু মনোবীণা
কবি রাবণের লাগি অপেক্ষিছে কোন রাম কিনা।

৬. ৫. ৪০
ভাগলপুর

## স্বপ্ন চূর্ণ সার

মস্তিষ্ক লইয়া হস্তে কহিনু, "বিধি নমস্তে,
চাহি না এ ফিরাইয়া লহো ;
এ জিনিস ও অঞ্চলে একেবারে নাহি চলে ;
ইহা লয়ে কী করিব কহো !

মস্তিষ্ক থাকিলে অশ্রু ঝরিবে, ভিজায়ে শ্মশ্রু
( অর্থাৎ শ্মশ্রু যাদি থাকে )
ক্ষোভ দ্বন্দ্ব খেদ দুঃখ নানাবিধ স্থূল সূক্ষ্ম
ঘুরাইবে রজ্জু দিয়া নাকে !

এ অঞ্চলে যার পড়তা তাই কিছু দাও কর্তা,
মস্তিষ্কটা রাখো আপাতত ;
চাহি না উৎকর্ষ কৃষ্টি ওতে হয় অনাসৃষ্টি
মর্ম হয় ক্ষত ও বিক্ষত।

হে বিধাতা মহামান্য, চাহি মোরা ধন-ধান্য
মস্তিষ্কের প্রয়োজন নাহি,
সুতরাং পরিবর্তে হে বিধাতা, এই মর্তে
আটপহুরে 'সেন্টিমেণ্ট' চাহি !"

শুনিয়া আমার বাক্য বিধাতার নলিনাক্ষ
হল ক্রমে রক্তবর্ণতর,
স্ফীত-নাসা—মুক্ত-কচ্ছ "রে ফাজিল, দূরে গচ্ছ"
বলি তিনি কম্পি থরথর

শির মোর করি লক্ষ্য ছুঁড়িলেন হস্তে দক্ষ
সুপবিত্র খড়মটি তাঁর ;
স্বপন হইল চূর্ণ মনস্কাম হল পূর্ণ
বিষয় মিলিল কবিতার !

## আধ্যাত্মিক খুড়ো

ফুল ফুটে ঝরে যায় দুনিয়ার রীতি
আজ যার শুরু হয় কাল তার ইতি
বিয়ে হল অগ্ঘানে রায়েদের মেয়ে
বিধবা সে হয়ে গেছে দেখলাম যেয়ে,
হরি ঘোষ গাইটিকে দিত খোল খুদ
বাছুরটি মারা গেল হল নাক দুধ—

এইরূপ নানা কথা আধ্যাত্মিক
ভেবে ভেবে শেষে খুড়ো করলেন ঠিক
সুদ যত বাকি আছে এই বেলা হায়
তাগাদার তাড়া দিয়ে করে নি আদায়!
সোজায় না দেয় যদি আদালতে যাই
দেখি যদি তাতে তবু তাড়াতাড়ি পাই।
তাড়াতাড়ি করা ভালো, নাই কিছু ঠিক
মায়াময় দুনিয়ায় সকলি অলীক!

## গভীর নিশীথে

১

কবিতা একটা লিখিতে হইবে
ভাবিতেছি মনে মনে।
কবিতা কিন্তু দেয় না যে ধরা
পলায় যে খনে খনে।
গভীর নিশীথে জাগি বসে একা
সিগারেট পুড়ে হাতে লাগে ছ্যাঁকা
এলোমেলো ধোঁয়া ওড়ে এঁকাবেঁকা
কল্পনা জাল বোনে!
কবিতা কিন্তু দেয় না তো দেখা
পলায় যে খনে খনে।

২

উঠিতেছে হাই বুঝিতেছি ছাই
মিথ্যাই পথ-চাওয়া
বিংশ শতকে সোজা নয় খুব
কবিতার দেখা পাওয়া
যদিও নারীর সেই হাসি ঠোঁটে
সাঁঝের আসরে জুঁই বেলি ফোটে
বসন্ত এলে আজও দেখি জোটে
কোকিল মলয় হাওয়া
তবু আজকাল সোজা নয় মোটে
কবিতার দেখা পাওয়া।

৩

শুষ্ক কাঠের টেবিলে বসিয়া
হস্ত রাখিয়া মাথে
মিথ্যা কালির আঁখর সাজাই
শুষ্ক খাতার পাতে!
কবিতা নহে তো মর্তের প্রিয়া
ডাকিলে পরেই দুল দুলাইয়া
হাজির হইবে সলাজ হাসিয়া
পানের ডিবাটি হাতে
পাউডারে রঙে মোহিনী সাজিয়া
কাপড়ে ও গহনাতে।

৪

গভীর নিশীথে কোন্ সে মন্ত্রে
কেমনে তাহারে ধরি
যাহার স্বপন চন্দ্র তপন
দেখে দিবা-বিভাবরী,

যাহার লাগিয়া তারায় তারায়
কত না আগুন জ্বলে নিবে যায়
ফুটে ঝরে যায় বন-বীথিকায়
কত শত মঞ্জরী,
সহসা আজিকে কী করিয়া হায়
বলো তো তাহারে ধরি।

৫

বুঝিতেছি সবই—তবুও বসিয়া
করি বাগ্-বিস্তার
সম্পাদক যে দিয়েছে তাগাদা
নাহি মোর নিস্তার।
জুটায়ে কমল চন্দ্র কোকিল
বজায় রাখিব ছন্দের মিল
রাত্রি ফুরায়ে যায় তিল তিল
কখন লিখিব আর
দোহাই ভারতী খোলো খোলো খিল
রুধিয়া রেখো না দ্বার।

## অতি-আধুনিক

অতি-আধুনিক পিচ-ঢালা পথে, অতি-আধুনিক রবারের জুতা পায়ে,
অতি-আধুনিক কলার খোসায় চরণ পড়িতে গিয়াছিনু পিছলায়ে—
টাল সামলায়ে দাঁড়াইনু যেই, অতি-আধুনিক চকচকে কার 'কার',
অতি-আধুনিক ব্রেক কসে জোরে বাঁচাইয়া মোরে দিয়ে গেল ধিক্কার।
অতি-আধুনিক কাদাও ছিটাল অতি-আধুনিক ঔদাসীন্য ভরে
কেহ বা হাসিল, কেহ হাসিল না, উপদেশ দিল কেহ বা চটুল স্বরে।

একটু পরেই অতি-আধুনিক বন্ধুর সাথে হল মোর মোলাকাত
অতি-আধুনিক কাঁদুনি গাহিয়া অবশেষে তাঁর অতি-আধুনিক হাত
পাতিলেন তিনি ,—ধার চাই কিছু ! অতি-আধুনিক মিথ্যা বচন দিয়া
বুঝাইনু তাঁরে হাতে টাকা নাই যদিও দুঃখে ফাটিয়া যেতেছে হিয়া।
বাড়ি ফিরে এসে দেখিলাম মোর অতি-আধুনিক জীর্ণ শীর্ণ প্রিয়া
অতি-আধুনিক 'রেডিও' খুলিয়া, অতি-আধুনিক সিনেমা-মাসিক নিয়া
অতি-আধুনিক দাঁতের ব্যথাটি ভুলিতে চেষ্টা করিছেন প্রাণপণে
অভিমান ভরে কহিলেন, "যাক—এতখন পরে তবু পড়িয়াছে মনে !"
অতি-আধুনিক অনুতাপানলে দগ্ধ হইয়া শয়ন করিনু পাশে
'কেরিজ'-দন্ত-বেদনা-বিধুরা অতি-আধুনিকা প্রিয়ার প্রণয়-আশে।
প্রভাতে উঠিয়া মনে হল যেন রাতারাতি ফের কোনো অতি-আধুনিক
ভর করেছেন অতীব প্রকোপে একেবারে মোর নাকের ডগায় ঠিক।
প্রিয়ারে ডাকিয়া কহিনু, "দেখো তো নাকের ডগায় হয়েছে কি কিছু কোনো ?"
প্রিয়া কহিলেন, "ওমা, এ কী এ যে টকটকে লাল ছোট্ট একটা ব্রণ !"

## পুরাতন প্রসঙ্গ

"চাহো গো কমল-কলি,
কোথা মন তব, ও কমল-বালা,
এনেছি বহিয়া সঙ্গীত-মালা
গুঞ্জন অঞ্জলি,
রয়েছি দাঁড়ায়ে আকুল হৃদয়ে
বারেক ফিরিয়া চাহো গো নিদয়ে
এসেছি মুগ্ধ অলি,
ও লাবণি-ভরা তনু-গৌরব
সঞ্চরমান মধু-সৌরভ
হিয়া ওঠে চঞ্চলি,
পাগল করিয়া রূপের সুরায়
লুকায়ে রেখেছ কোনখানে হায়
মনটি কমল-কলি।"

কমল রয়েছে চাহি
ঊষা-রঞ্জিত সুদূর গগনে
স্বপন রচিছে যেথায় তপনে
নয়নে নিমেষ নাহি।
নিরুপায় অলিকুল
মরিয়া হইয়া সব দলে দলে
রাখিল লম্বা চুল।
ছাঁটিল গুম্ফ, গাহিল গজল,
কখনও গরম কখনও সজল!
তবুও কমল-ফুল
চাহিয়া রহিল হায় অনিমিখে,
কনকোজ্জ্বল সূর্যের দিকে
চিত্ত কিরণাকুল!
ক্রয়েডি-বচন প্রাণপণে শিখে
কপচায় অলিকুল।

## মিথুনিকা

*

লিখিব অনেক ভাবি, জোটে না যে মিল
তালটারে সুতরাং করিতেছি তিল।

*

নদীজল স্রোতাবিল সমুদ্রটা লোনা
কূপমণ্ডুকের চিত্তে ইহাই সান্ত্বনা।

*

প্রিয়াকে বিবাহ করি বানায় 'ইস্তিরি'
যেজন সে কবি নয়, সেজন মিস্তিরি।

*

দারোগা হলেন যবে গোবর্ধন সেন
শালা তাঁর সেই সূত্রে গোঁফ রাখিলেন।

*

"এতখানি বাড়াবাড়ি মোটে ভালো নয়"
পুষ্পিতা লতারে হেরি অপুষ্পিতা কয়।

*

ফাঁকা গলি—শিশ দিনু—নীরব দুকুর
বাতায়ন খুলিল না, আসিল কুকুর।

*

বিড়াল ইঁদুরে কয়—ভয় কিরে ধন
তোদের বাঁচাব মোরা, তোরা হরিজন।

## দুপুরে

মাথা খালি, খাতা খালি, যা তা খালি ভাবি অনর্থক,
মাথামুণ্ডহীন যত ছন্দোহীন কবন্ধ আবেগ ;
দূরে ডোবাটার ধারে বসে আছে দু-চারটি বক,
পশ্চিম-আকাশে আছে স্তূপাকারে খানিকটা মেঘ।

সহসা দেখিনু চেয়ে, সাড়া-শব্দ নাহি ঘড়িটার,
দম দিতে ভুলিয়াছি !—উঠানেতে গজায়েছে ঘাস,
কাগজে যুদ্ধের কথা ভালো মোটে লাগে নাক আর,
পথ দিয়া চলিয়াছে পরিপূর্ণ একগাড়ি বাঁশ।

আকাশে উড়িছে ঘুড়ি, পাঁড়েজি পড়িছে রামায়ণ,
তুলসীদাসের দোঁহা পশিতেছে অলস করণে,
কন্যার বিবাহ দিব,—কিছুতেই জুটিছে না পণ,
সেই কথা মাঝে মাঝে ভাবিতেছি নানান্ ধরনে !

কীট্‌স ও শেলির কথা অনায়াসে যাইতেছে মিশে,
চাল-ডাল-ধোপা-দুধ-অসুখের সমস্যার সাথে—
'পলিসি' করেছে ল্যাপস্ !—বুঝি না যে শান্তি পাই কিসে,
ও বাড়ির মেয়েটিও দেখিতেছি উঠিয়াছে ছাতে।

জানালা করিয়া বন্ধ পুন আসি করিনু শয়ন,
ভাবিনু আবার মনে জানালাটা বন্ধ-করা মিছে ;
উঠিয়া খুলিয়া দিয়া দেখিলাম তুলিয়া নয়ন,
ছাতের মেয়েটি নাই,—হয়তো নামিয়া গেছে নীচে।

গৃহিণী বাপের বাড়ি—হাই তুলি তিন-চার বার
প্রবন্ধ লিখিনু বসি—"বাঙালীর যৌথ কারবার।"

## হেতু

গৃহিণীর আজ পেয়েছি সকালে চিঠি
পুনশ্চ দিয়ে "চুমু নিও" আছে তাতে ;
ছাতের মেয়েটি হাসিয়া চেয়েছে মিঠি,
জুতোর পেরেক ঠুকিয়ে নিয়েছি প্রাতে
তবু্ আজ মোর মন কেন খিটিমিটি
—এমন শারদ রাতে !

বিগলিত স্নেহে শরতের চাঁদনীটি
খোঁচা-গোঁফে মোর আপনা হারায়ে লোটে,
পরমেশ মুদী ভালোই দিয়েছে ঘি-টি,
একটিও চোঁয়া ঢেঁকুর ওঠে নি মোটে
হায় তবু্ মোর মন কেন খিটিমিটি
—রয়েছি কেন যে চটে !

যে শালীটি মোর গৃহিণীর পিঠোপিঠি
তন্বী তরুণী হাবভাবে ঠারেঠোরে
অচিরাৎ যিনি হইবেন এম. এ. বি. টি.
তাঁরও চিঠি আজও পেয়েছি কপাল জোরে
অথচ আমার মন কেন খিটিমিটি
—কে কহিয়া দেবে মোরে !

সহসা দুয়ারে দেখা দিল কাবুলীটি
প্রকাণ্ড দেহ, হস্তে বিশাল ছড়ি !
পোস্ত ভাষায় চোস্ত সে কাকলীটি,
শুনিবামাত্র—উঠিলাম ধড়মড়ি
নিরুপায় হয়ে চাহিতেছি মিটিমিটি
—হাতে নাই কানা কড়ি !

## লীলাবানের প্রতি লীলাবতী

উচ্চঞ্চু চকোরী-সম তব পত্র-কৌমুদীর আশে
বসিয়া আছিনু ক্ষিন্ন দ্বিতলের বাতায়ন-পাশে,
বাহিরে প্রখর সূর্য অন্তরেতে বিরহ-শর্বরী
রিকশা, ট্রাম, মোটর, ঘর্ঘরি
ছুটিয়া চলিতেছিল যেন কার তীব্র কশাঘাতে
হাহাকারে আর্তনাদে ক্ষুব্ধ করি সুন্দর প্রভাতে।
চতুর্দিকে ক্রন্দনের ঝড়,
তারি মাঝে বাতায়নে ধ্যানমগ্ন একান্ত অনড়
উৎকণ্ঠার দীপখানি জ্বালাইয়া অতি সাবধানে
বসেছিনু চাহি পথপানে।
সহসা পিওন-চন্দ্র সমুদিল গলিটির মোড়ে !
সমস্ত আগ্রহ মন পুঞ্জীভূত হল যেন তোড়ে
যুগ-জঙ্ঘা-পেশী 'পরে,—প্রবাহ বহিল বৈদ্যুতিক—
দীর্ঘ এক লম্ফ দিয়া ঠিক
যেমনি নামিতে যাব,—ঘোরনাদে ফস্কাইয়া পদ
দারুণ পড়িয়া গেনু, ছিন্ন হল মর্ম-কোকনদ।
আর্তকণ্ঠে ডাক দিনু ঝিরে
সে আসি তুলিল মোরে কোনোক্রমে অতি ধীরে ধীরে।
আনি দিল মোটা খাম উন্মোচিয়া কপাটের খিল
চিঠি নয় কাপড়ের 'বিল'।
ত্বরিতে চলিয়া এসো, পত্র তব চাহি নাক আর
চলে এসো অবিলম্বে, জানু-অস্থি হয়েছে ফ্র্যাকচার।

## চানাচুর

১

আকুলি মাধবীকুঞ্জ গিয়াছে মধুপপুঞ্জ
থেমেছে গুঞ্জন,
নয়নে নামিছে তন্দ্রা আকাশে নামিছে সন্ধ্যা
স্বপন-ভুঞ্জন !
মিলাইয়া সব ছন্দ জানালা করিয়া বন্ধ
ফেলিয়া মশারি,
শুইয়া আছিনু শ্রান্ত কাঁপাইয়া পথ-প্রান্ত
হাঁকিল পসারি :
"চাই চানাচুর খাস্তা !" শুনিয়া হল না আস্থা,
শয্যা তেয়াগিয়া
কহিনু খাঁকারি কণ্ঠ— "আরে এ যে সিতিকণ্ঠ
দেখি তো চাখিয়া—
ভালো হলে দিয়া মূল্য কিনিব, আমার তুল্য
পাবে না রসিক !"
দেখি, মুখে দেওয়া মাত্র পুলকিত হল গাত্র
খাস্তাই ঠিক।
দুঃখ হল দূর
কুড়মুড় করে চানাচুর !

২

চতুর্দিক নিস্তব্ধ নাহি কারো সাড়াশব্দ
ডাকে শুধু পেট ;
চানাচুর পাকযন্ত্রে নাহি জানি কোন মন্ত্রে
হয়েছে বুলেট !
ওষুধ দু-চারি বিন্দু খেয়েছি, কমে নি কিন্তু
জ্বলিতেছে ছাতি ;
উদর হয়েছে কুম্ভ সেথা শুম্ভ ও নিশুম্ভ
করে মাতামাতি !

একদা করিয়া উচ্চ যৌবন নাচাত পুচ্ছ
শাখে কল্পনার,
বুঝিনু কমেছে শক্তি চানাচুর 'পরে ভক্তি
চলিবে না আর !
অদৃষ্টের এ কী রঙ্গ ছাড়িয়া সকল অঙ্গ
কামড়ায় পেটে
বুঝেছি গতিক মন্দ জীবনের লোভ দ্বন্দ্ব
যাক সব কেটে !

ওরে চানাচুর
চিত্তে আর তুলিস না সুর !

এ জীবনে যশে বিত্তে আমার সকল চিত্তে
এনেছে বিক্ষোভ।
চানাচুর হোক তুচ্ছ তবু তার মুচ-মুচ্য
'পরে ছিল লোভ !
তাহারও হইল শাস্তি ঘুচিল সকল ভ্রান্তি
বুঝিনু প্রচুর,
আর যা-ই খাই খাদ্য এড়াইয়া যথাসাধ্য
যাব চানাচুর !
উদরে বাজিবে শঙ্খ ! —জীবনের শেষ অঙ্ক
অভিনয়কালে
তবু বলে যাব গর্বে, মরণের মহাগর্ভে
যাবার প্রাক্কালে,
বলে যাব করি পষ্ট যদিও পেতেছি কষ্ট
এই চানাচুর
মুচমুচে হিং-গন্ধা জীবনের বহু সন্ধ্যা
করেছে মধুর !

এই চানাচুর
বহু দুঃখ করিয়াছে দূর।

## মানবের প্রতি কুকুর

১

লাঙ্গুল কাটিয়াছ—ছাঁটিয়াছ কর্ণ
কণ্ঠ বেড়িয়া দেছ শিকলিও শক্ত,
অমান্য করিলেই কথা এক বর্ণ
চাবুকের চোটে হায় ছুটায়েছ রক্ত।
জঙ্গলে আছিলাম—মোরা অতি বন্য
সভ্যতা শিখিয়াছি তোমাদেরি জন্য,
কেঁউ কেঁউ রবে কহি 'ধন্য গো ধন্য,'
বেঁড়ে ল্যাজ্ নেড়ে নেড়ে আছি প্রভুভক্ত।
অমান্য করিলেই কথা এক বর্ণ
চাবুকের চোটে জানি ছুটাইবে রক্ত।
অনাহারে রাখ নাই, এক বেলা খেতে পাই—
হাড়কাঁটা মাঝে মাঝে দাও ভগ্নাংশ,
সামান্য কুকুরের এর বেশী কিবা চাই—
হাড়েতে লেগেও থাকে মাঝে মাঝে মাংস।

২

'কেনেলের' এক কোণে দেখি বসে স্বপ্ন
কর্তিত লাঙ্গুল করি উৎক্ষিপ্ত,
কবে তুমি ডাক দেবে ভাবি হয়ে মগ্ন,
শিশ দিয়ে করিবে গো কৃতার্থ চিত্ত।
ওগো প্রভু, তব গৌরব রক্ষার্থে
কোথায় ছুটিব কবে—বাঁচাইতে আর্তে,
কার টুঁটি ছিঁড়ে তব রক্ষিব স্বার্থে,
তাহারি স্বপ্ন দেখি বসে বসে নিত্য।
কেনেলের এক কোণে তন্ময়, মগ্ন
কর্তিত লাঙ্গুল করি উৎক্ষিপ্ত!
'বাঘ', 'ভূতো', 'টম্', 'ঝুনু' বল মোরে যাহা চাও,
সাথে করে লয়ে যাও সাগরে বা শৃঙ্গে,
কখনো বা কোলে কর—কভু পিঠ চাপড়াও,
সোহাগের মধু খায় কল্পনা-ভৃঙ্গে।

৩

বন্দুকধারী তুমি মার পশু-পক্ষী—
মুখে করে তুলে এনে দিই পদপ্রান্তে,
সিন্দুকে তব টাকা আমি তার রক্ষী,
বরফের দেশে আছি 'শ্লেজ' তব টানতে!
কখনও মেডেল দাও—কভু ছাপ চিত্র,
গুণ গাও মোরা অতি বিশ্বাসী মিত্র,
কিন্তু কী পোড়া মন হায় রে বিচিত্র—
মনেতে কত কী জাগে হায় যদি জানতে।
সিন্দুকে তব টাকা আমি তার রক্ষী,
বরফের দেশে আছি 'শ্লেজ' তব টানতে।
খেপে যাই মাঝে মাঝে কামড়াই মনিবেও—
তৃষ্ণায় ছাতি ফাটে—তবু জলাতঙ্ক,
ক্ষণিকের পাগলামি। শেষ হয়ে যায় সে-ও
একটি গুলিতে লভি ধরণীর অঙ্ক।

## বিনামা

১

অয়ি জুতা, হে পাদুকা, হে বিনামা, চরণ-সঙ্গিনী
তোমারে ঘিরিয়া আজি কল্পনা যে হয়েছে রঙ্গিনী
কোরো তারে ক্ষমা
নানা ভাবে, নানা পদে, নানা ছন্দে তোমার বিহার
জানি না তো কোন বর্ণে করিব যে বর্ণনা ইহার,
অয়ি অনুপমা।

২

শত-তালি-ছিন্ন-বেশে যে দুর্ভাগা দরিদ্র-চরণে
মূর্তিমতী সেবা-রূপে জড়াইয়া আছ প্রাণপণে
কড়াগুলি চুমি
তাহারই পৃষ্ঠের 'পরে অতি উগ্র মিলিটারি বেশে
খটমটায়িত বুটে উদ্ধত যে ভাবি আমি কে সে?
দেখি এ যে তুমি।

৩

বেকার যুবক-পদে লপেটা-বেশিনি, ওগো সখি,
যে ব্যঙ্গ হাসিটি হাস মচমচি মুচকি মুচকি
রহিয়া রহিয়া
সে হাসি মধুরা হয়, হয় আরো মাদকতাময়ী
নাগরা-রূপেতে যবে মূর্ত হও তন্বীপদে, অয়ি,
মানস মোহিয়া।

৪

প্রাক্তনী ধরনে পুন কোন আর্য-চরণ নন্দিয়া
খড়মের কাষ্ঠস্বরে হাস্য তব উঠেছে ছন্দিয়া
ওগো সনাতনি,
খোট্টার চরণতলে তৈলসিক্ত বিগলিত স্নেহে
করিতেছ হাস্যমুখে বহুনাল-কাঁটি-বিদ্ধ-দেহে
কি কৃচ্ছ্র সাধনই।

৫

স্প্রিংহীন, স্প্রিংদার, কিড্, ক্রোম্, সফিতা, অফিতা
ক্যাম্বিস্ বা চর্মময় তব রূপ বর্ণিতে কবিতা
ছন্দ-হারা হয়
কভু পদে, কভু শিরে, কভু মর্মে মহিমা বিস্তারি
কখন কি ভাবে আছ জানি না তো নয়ন বিস্ফারি
গাহি তব জয়।

৬

বিহ্বল বসিয়া থাকি অকস্মাৎ হই সচকিত
নয়ন-সম্মুখে জাগে এ কী তব মূর্তি জুতাতীত
অনন্ত অশেষ
দেখি তুচ্ছ জুতা নহ—উচ্চতর তব আবেদন
দেশে দেশে যুগে যুগে করিতেছ সংশয় ছেদন
নিত্য নব বেশ।

৭

সমালোচকের মর্মে মূর্ত তুমি প্রবন্ধের সাজে
তিক্ত তীব্র শ্লেষ-রসে নিষ্করুণ শব্দে গন্ধে ঝাঁজে
সুতীক্ষ্ণ ভাষণ
কখনো কামান বেশে রণক্ষেত্রে উঠিছ গর্জিয়া
সন্ন্যাসীর ঔদাসীন্যে কভু যাও রাজত্ব বর্জিয়া
ত্যজি সিংহাসন।

৮

তোমার অগণ্য মূর্তি অসংখ্য তোমার পরিচয়
হিটলার মুসোলিনী নর-রূপে তুমিই কি নয়?
উদ্যত উদ্দাম!
কি যে তব সত্য রূপ, নানা মূর্তি রয়েছ ধরিয়া,
হে বিনামা ছদ্মবেশী, কহ কহ কহ বিবরিয়া
কিবা তব নাম!

## না কি

১

আজকাল ঘরে ঘরে যত বিড়ালের নাকে
লাথি মারিতেছে নাকি ইন্দুর,
সধবারা করিতেছে অনাহারে একাদশী
বিধবারা পরিতেছে সিন্দুর।
গণেশটি উলটায়ে নীল বর্তিকা জ্বালি
যত মাড়োয়ারী নাকি কবিতা লিখিছে খালি,
স্ত্রীর ভগিনীকে নাকি বলা চলিবে না শালী,
বিস্তৃতি ঘটিতেছে বিন্দুর!

২

লুঙ্গি ছাড়িয়া যারা ধরেছিল শ্লথ প্যাণ্ট
তাহারা ঝুঁকেছে নাকি ঘাগরায়,
মাথার মুকুট নাকি, পায়েতে পরিছে লোকে
মস্তক শোভিতেছে নাগরায়!

রুপো আর 'প্ল্যাটিনাম্' এক হয়ে গেছে নাকি,
ইতালির জয়-লাভ বোঝা গেছে সবি ফাঁকি,
মমতাজ বেগমের শোকেতে পরেশ চাকি
মূর্ছা গিয়াছে নাকি আগ্রায়।

৩

বহুটাকা বাকী রেখে বহু শত কাবুলীর
শ্রীগৌরাঙ্গ নাকি শেষটায়
সাগরে ঝাঁপায়েছিল !--প্রত্নতাত্ত্বিকেরা
টের পেয়েছেন বহু চেষ্টায়।
আর এক চণ্ডীদাস সিংভূমে আছে চাপা,
ভয় নাই তারও কথা মাসিকে হইবে ছাপা,
দলিলপত্র তার মিলিছে খুঁজিয়া ধাপা,
নাচিতেছে রামা, শ্যামা, কেষ্টায়।

৪

কাউনসিলেতে নাকি থাকিবে রিজার্ভ সীট
বেঁটে, কালো, ফরসা ও লম্বার।
গদ্য-ছন্দে লিখে মুদী পাঠাইবে বিল্
চাল ডাল নুন তেল লঙ্কার।
ক্যান্‌ভাসারের দল ওরিয়েণ্টালি ধাঁচে
আগেতে নাচিয়া নাকি কথা কহিবেন পাছে,
বিলাতি বেগুন হবে দেশী বেগুনের গাছে
কচুগাছে কাঁধি হবে রম্ভার।

## সন্ধ্যায়

১

সিনেমা দেখিতে গিয়া শুকাইল চক্ষুর কণ্ঠ,
প্রাণটার কান ধরি হাজির করিল যেন ওষ্ঠে
প্রেম, খুন, গান, মদ, সিনারি ও বেশ্যার ঘণ্ট
শ্যামলী ধবলী এল চড়িতে ট্যাক্সি চড়ি গোষ্ঠে
দুষ্ট কুষ্ঠব্যাধি-গলিতা
নাচিছে শিল্প-কলা ললিতা।

২

জ্বলিতে লাগিল সব স্নায়ু পেশী অস্থি ও মজ্জা

আসিনু বাহিরে উঠি,—আসি পুন হারাইল চিত্ত

সারি সারি ফুটপাতে অপরূপ চিক্কণ সজ্জা

—পণ্য রমণী নহে—অগণ্য মাসিক-সাহিত্য।

অবাক স্বয়ং দেবী ভারতী

করিছেন লক্ষ্মীর আরতি!

৩

বাংলার রাজধানী আজব শহর 'কলকাত্তা'

চারিদিকে এত আলো—আঁধার তবুও সূচীভেদ্য,

পদে পদে হারাইছে রাস্তা ও মনিব্যাগ আত্মা

পাত্তা মেলে না কিছু,—ঘুচিয়া গিয়াছে সব তো!

চারিদিকে জনতা ও জনতা

আকুল করিল তনু-মন তা।

আইন্স—

১

গৃহকোণে বসে বসে ভাবিতেছে ল্যাংড়া

হিমালয়-অভিযান একেবারে ধাপ্পা

ঈশপের দাঁড়কাক ময়ূরের পুচ্ছে

পেখম তুলিয়া নাচে অপরূপ 'ট্যাঙ্গো'

রুই-কাতলার পরে খলিসা ও ট্যাংরা

বল্‌শেভি টোপ গিলে হইয়াছে খাপ্পা

বিলাত হইতে ফিরে আসি কহে উচ্চে

আধুনিক বাজারেতে মোর নামই ম্যাঙ্গো॥

২

শহরে গলিতে থেকে ভুগিছেন অগ্নি

অশ্বিনী-কুমারেরা বলেছেন যক্ষ্মা

পরচুলা বাঁধা দিয়া যত নক্ষত্র

*ভিটামিনে ভিজাইয়া রেখেছেন টাক্‌কে*

মহাদেব খুলেছেন কারবার লগ্নী
নন্দী-ভৃঙ্গী করে দলিলাদি রক্ষা
ব্রহ্মা লিখিছে বসে খালি প্রেমপত্র
এই শুনে ছি ছি করে সবে একবাক্যে ॥

৩

স্বপ্ন ধরেছে নাকি সত্যের পাঞ্জা
মিথ্যা দেখিছে তাহা বিকাশিয়া দন্ত
মোটর করিছে বসে এরোপ্লেনে নিন্দা
গো-শকট মুছাইছে বাইকের অশ্রু
দুনিয়ার যত খাজা হয়ে গেলে খাজ্ঞা
রমণীর হৃদয়ের পাওয়া যাবে অন্ত
অগস্ত্যে 'গো টু হেল্' করে নাকি বিন্ধ্য
মস্তক তুলে এবে কামাইবে শ্মশ্রু ॥

৪

গোলদীঘি সেঁচে নাকি ভরে দেবে মদ্যে
খৈয়াম ওমারের জয়ন্তী-পর্বে
দুনিয়ার সাকী তাতে সাঁতরাবে হর্ষে
কবিকুল তীরে বসি চিবাইবে ঘুগনি
এবার কবিতা যদি লেখে কেহ গদ্যে
মুসোলিনি ছুটে এসে দফা শেষ কর্বে
কংগ্রেস থেকে নাকি এবার ফি বর্ষে
সাবুদানা পাবে যত রুগ্ন ও রুগ্নী !
অতএব বলো আর বাকী কিবা রইল ?
আইস ঘুমাই তবে নাকে দিয়া তৈল ।

## ছোট ছোট

১

যতদূর বুঝি আমি—চুন আর নুন
যাবতীয় প্রাণীদের করিতেছে খুন।
ওদের প্রচার বন্ধ একেবারে হোক।
—বক্তৃতায় বলিলেন মহামতি জোঁক।

২

দালানে বেঁধেছে বাসা চটক-দম্পতী,
করিতেছে নানা লীলা নাহি কোনো ক্ষতি।
নানাবিধ সমস্যায় হারাতাম হুঁশ—
পাখি না হইয়া যদি হইত মানুষ।

৩

যন্ত্রের করিছে নিন্দা অ-যন্ত্রীর দল,
বাগযন্ত্র নহে শুধু তাদের সম্বল,
ফাউন্‌টেনে লেখা হয়, ছাপা হয় প্রেসে,
বেতারে গর্জন করি ফেরে দেশে দেশে।

৪

কম্বলে ঢাকিয়া দেহ কনকনে শীতে
কহে নর—'হে বিধাতা, সকৃতজ্ঞ চিতে
অকৃত্রিম ভক্তিভরে নমি তব পায়,
ভাগ্যে দিয়াছিলে লোম ভেড়াদের গায়।'

৫

সে যুগে বিদ্যুৎ ছিল তন্বীআঁখি-কোণে
দগ্ধ হয়ে ধন্য হত সুবিদগ্ধ জনে!
এ যুগে বিদ্যুৎ সব 'বাল্‌বে' বন্দিনী,
যতেক তরুণী তাই নাসিকা-ক্রন্দিনী!

৬

চোখটা খারাপ শুনি লভিনু সন্তোষ,
তা হলে ও কিছু নয়, চক্ষুরই দোষ।
চশমা কিনিয়া কিন্তু করিলাম ভুল,
সত্যই পাকিয়াছে গৃহিণীর চুল!

৭

সুরাপায়ী হইলেই হয় না খৈয়াম ;
জারজ অনেক আছে, কই সত্যকাম ?
চার্বাক হয় না শুধু হইলে নাস্তিক
কয়লা মাত্রেই সখা হীরা নয় ঠিক।

৮

ক্ষুধার্ত বসিয়া আছি, রহিয়াছে তাকে
আম, লিচু, আনারস, সুসজ্জিত থাকে
আপেল, আঙুর, কলা, আতা, বেল, পেঁপে
সমস্ত মাটির কিন্তু ! বসে আছি খেপে।

৯

শুনিয়াছি একবার ঠকেছিল পিসি
বাজার হইতে যবে কিনেছিল মিসি।
আয়না খুলিয়া পিসি চমকায়ে ওঠে
ভুলিয়াই গিয়াছিল দাঁত নাই মোটে।

১০

প্রেয়সীরে বল যদি পাশের বালিশ
চকিতে চটিয়া যাবে প্রেমের পালিশ।
শুদ্ধভাষে জেনো ভাই মুগ্ধ রন তিনি
সুতরাং বলো তাঁরে পার্শ্ব-সঙ্গিনী।

১১

জানি না শ্রীচৈতন্যের চৈতন্য হইয়াছে কি না
নেহারিয়া নেডা-নেড়ি পাল,
জ্ঞাত নহি গৌতমের ধৈর্যচ্যুতি ঘটিতেছে কি না
বৌদ্ধ সৈন্য হেরি আজকাল ;
প্রগতি-পুঙ্গব হেরি স্বর্গবাসে শ্রীরামমোহন
জানি না গেছেন কি না খেপে—
জানি শুধু গান্ধী-ক্যাপ মহাত্মারে করে নি পাগল,
অতি কষ্টে রয়েছেন চেপে।

## ১২

ঘোড়া খায় হিমসিম
　　এ খবর সাঁচ্চা,
কিছুতে হয় না ডিম
　　হয় খালি বাচ্চা
অথচ বাজারময়
ঘোড়ার ডিমেরই জয় !
চিন্তিত ঘোড়া কয়,
　　'এ আপদ আচ্ছা !
যতই চেষ্টা করি হয় খালি বাচ্চা !'

## সে

চেনো নাকি তারে তুমি ? চেনে তারে সকলেই
ছুনিয়ার বহু কিছু আছে তার দখলেই।
নামটা গেলাম ভুলে—( মেমারি যে কিসে হয় ) !
ডক্‌টর স্যানিয়াল্ তার আপন পিসে হয়।
মাস্‌তুতো ভাই তার নামজাদা ক্রিকেটার
মাতুলেরা লাখপতি—বিখ্যাত ঠিকেদার।
শালারা ব্যারিস্‌টার—নয় সে অকিঞ্চন
আপন ভায়রাভাই ডি. এস্. পি. তিনজন।
শ্বশুরেরা সব ভাই দল আই. সি. এসের
বৌদিদি, শালী, বোন আছে এম. এ. বি. এ. ঢের।
নিজের কিন্তু তার ডিগ্‌রির মোহ নাই
ঘরে বসে করে থাকে জ্ঞান-গাভী-দোহনাই।
প্রত্যেক বিষয়েই সু-শাণিত মত তার
তুলনাই মেলা ভার সে বিদ্যাবত্তার
রেডিও, সিনেমা, ছবি, সঙ্গীত, বিজ্ঞান,
সকল বিষয়ে তার আছে ঠিক ঠিক জ্ঞান।
সাহিত্য নিয়ে তার শোন নি কি লেক্‌চার ?

কথায় সে কি গাঁথুনি যেন ঠিক রেক্‌তার।
প্যাশনের কোলে তার আলো যবে ঝলকায়
অধরের ফাঁকে ফাঁকে হাসিটুকু চলকায়
অতি মিহি আদ্দির—অতি-ঝোলা আস্তিন
দুলাইয়া দুলাইয়া আওড়ায় রাস্কিন
সকলের অন্তরে খেলে যায় হরষন
সুন্দর ছোকরা সে অতি প্রিয়-দরশন।
চলনে, বলনে, ভাবে করে দেয় খুশ দিল
মাঝে মাঝে ধার চায় এইটে যা মুশকিল।

## যে কোনো অলিগলিতে

অমুক বড় তমুক ছোট আহা-হা তুমি বোঝ না—
( বিজ্ঞ-ভাবে নাড়িয়া মাথা চলিছে সমালোচনা )
গরম যারে দেখিছ আজ কখন সে যে জুড়োবে,
টিঁকিয়া যাবে কে মহাজন, কে অভাজন ফুরোবে,
মর্কটেরি ছদ্ম-বেশে শিব কোথায় লুকানো,
ফুটিয়া ওঠা উচিত কার, কার উচিত শুকানো,
হালকা যারে ভাবিছ তুমি আসলে সে যে কী ভারী,
জানিতে চাও ?—চলিয়া যাও, তৃষ্ণা এসো নিবারি
দেখিযা এসো সব-সাগর-পারঙ্গম গুণীরে
ওষ্ঠে হাসি, হস্তে তুড়ি, বাক্যবাণ তূণীরে—
ভয়েতে যার লাট-বেলাট মুহুর্মুহু মরিছে
বাদশা-পীর রাজা-উজির সদাই থরথরিছে !
লালকে নীল, নীলকে শাদা, শাদাকে বলি বেগুনি
কর্ণ মলি বর্ণ-বোধ শিখায় সবে যে গুণী
দেখিয়া এসো তাহারে তুমি,—কিন্তু বেশী কাছেতে
যেও না ভাই, ঝলসি যাবে—গনগনানো আঁচেতে !
ঠিকানা চাও ? কী দরকার ? বর্তমান এ কলিতে
খুঁজিলে তারে পাবেই পাবে যে কোনো অলি-গলিতে।

## রাম-যাদব-সতু-বঙ্কিম-মণ্টু-চণ্ডী-বংশী-
## রবীন সেন-নন্দ এবং রামের পত্নী—

( ক )

রামের পত্নী যবে যাদবের গণ্ডেতে
অঙ্কিল শঙ্কিত চুম্বন
সতুর হাঁপানি-রোগ হল সেই দণ্ডেতে
বঙ্কিম বিষণ্ণ উন্মন।
সম্মুখে খাড়া করি শাস্ত্র-শিখণ্ডী
যুদ্ধ করিল শুরু মণ্টু ও চণ্ডী,
সুখ পেল বংশী
ক্রমাগত টিন টিন সিগারেট ধ্বংসি।
প্রবীণ রবীন সেন হাঁচি কন, 'হেঁচ্চ,
খবরটা পাকা কি না সেইটে বিবেচ্য!'
কহিলেন নন্দ,
'ছেড়েছে কিন্তু বেড়ে ফোড়নের গন্ধ।'
টাকমাথা পেটমোটা মনভরা শান্তি
রাম যান আপিসেতে প্রসন্ন কান্তি।

( খ )

রামের পত্নী যবে কমনীয় কণ্ঠেতে
লাগাইল রজ্জুর বন্ধন,
বহিল অশ্রু-নদী বঙ্কিম-গণ্ডেতে
যাদবও করিল কিছু ক্রন্দন।
সতুর হাঁপানি গিয়ে হল ফের অর্শ
মণ্টুর টিকি হল, চণ্ডীর হর্ষ।
সিগারেট—বংশী
সিগারেট তেয়াগিল নস্যে প্রশংসি।
প্রবীণ রবীন সেন কহিলেন—'দেখ্‌ তো
মিছিমিছি করে গেল সকলকে ত্যক্ত।'

নন্দের দন্ত
যা কহিল নাই তার আরম্ভ অন্ত।
রামবাবু টাক ভুঁড়ি মনভরা শান্তি
পুনরায় বর-বেশে হল নব-কান্তি।

## নানাছন্দে দ্বাদশ পরিস্থিতি*

১

হঠাৎ কেন পটাৎ করে পদ্য লিখি লম্বা ?
হাস্যটুকুর ভাষ্য করি মুগ্ধ মহানন্দে ?
মুটকি, ভুঁদো, সুটকি, কুঁদো, উর্বশী বা রম্ভা
একটা কিছু জুটলে পরে উথলে উঠি ছন্দে ?
অবাক্ লাগে—সত্যি,
লজ্জা নামক বস্তু দেহে নেই বুঝি এক রত্তি !
মুখটি কারো, নাকটি কারো, কারো চোখের দৃষ্টি
কথা-বলার ভঙ্গী কারো বড্ড লাগে মিষ্টি
তন্বী কেহ, বঙ্কি কেহ, ঘটায় অনাসৃষ্টি
হোমরা চোমরা ভোমরা ভোলায় নানান রকম গন্ধে !
কদম, বেলা, চম্পা—
ডাকছে তবু হচ্ছে মনে করছে অনুকম্পা !

২

মনে পড়ে তারে
একাকিনী বসেছিল জানালার ধারে !
শরতের আতপ্ত কিরণ
সর্বাঙ্গে সৃজিতেছিল স্বপন হিরণ।

* যে দরদী যুবকটির মনোভাব এই কবিতাগুলিতে ব্যক্ত হইয়াছে তাহার নাম আমি গোপন রাখিতে বাধ্য, কারণ তাহার নাম আমি জানি না।

নয়নেতে ছিল না নিমেষ
স্রস্ত বাস—মুক্ত বেণী—আলুথালু বেশ।
আত্মহারা সমস্ত পাশরি
অম্বরে শুনিতেছিল মুগ্ধ কার অন্তর-বাঁশরী।
দূর হতে চুপে চুপে দেখেছিনু তারে
দাঁড়াইয়া আলিসার ধারে।

৩

ধূ ধূ মাঠ চারিদিকে দাঁড়াইয়া ছিলাম একেলা
অস্ত-রাগ-রক্ত নভে ম্রিয়মাণ গোধূলির বেলা।
বিসর্পিত রেল-পথ চলে গেছে যেন রে উদাসী
শব্দ হল! ফিরে দেখি—আসে ট্রেন বাজাইয়া বাঁশি।
উর্ধ্ব-শ্বাসে চলে গেল—চকিতে দেখিনু আঁখি তুলি
বাতায়নে বসে আছে!—চিত্ত মোর উঠিল আকুলি।

৪

চলে 'বাস' ঠমকি ঠমকি
ছিনু আমি ওধারের 'সীটে'
অকস্মাৎ উঠিনু চমকি
শাড়ি কার ঠেকিতেছে পিঠে।
দেখিলাম গ্রীবাটি বাঁকায়ে
দেখিলাম মানে ডুবিলাম
মোর পানে আছে সে তাকায়ে
হরষেতে আঁখি মুদিলাম।
শাড়িটুকু ঠেকে আছে পিঠে
কিছু নয়—তবু কত মিঠে!

৫

লাইব্রেরিতে—
মনে নেই?
সেই যে সেদিন ফোর্থ পিরিয়ডে!
ঝুঁকেছিলে তুমি কী একটা কেতাবের ওপর।

তোমার আনত দেহখানির দিকে চেয়ে চেয়ে
শেষে আমিও ঝুঁকলাম।
বস্তুত—না ঝুঁকে উপায় ছিল না আমার !
কিন্তু ওই পর্যন্তই—
ঝুঁকেই রয়ে গেলাম—
বাক্যি বেরুল না আর মুখ দিয়ে !
চেয়ে রইলাম খালি ফ্যালফ্যাল করে—
দেখে তুমি হাসলে একটু
কী সুন্দর মিষ্টি হাসি তোমার
ঠিক লেমন্ ড্রপ্ স্ যেন !

৬

লোকজন চারিদিকে রীতিমত ভিড তো
তারি মাঝে অন্তর-সেতারের মীড তো
রণিয়া তুলিল ঠিক—সুর পড়ে ঠিকরি
অথচ চলিয়া গেলে—মুশকিল কী করি !
ফস করে চলে গেলে তুলে দিয়ে ঢেউ যে
এ-কথা কাহারে বলি বুঝিবে না কেউ যে।

৭

গৌর বর-হস্তে ঠোঙা মুচমুচে ডালমুট তাতে
কাজল-পরা উজল তব নয়ন দুটি চঞ্চলি
সিনেমা থেকে বাহির হলে—আমিও ছিনু ফুটপাথে
জান কি সখি সেদিন গেছ কেমনে মোর মন ছলি !
করিনু 'ফলো' কিছুটা দূর—নামিল পোড়া বৃষ্টি যে
ভিজিয়া হনু গোবর সম ছাড়ি নি তব সঙ্গ তো
ঝাপটা লেগে ঝাপসা হল দুটি আঁখির দৃষ্টি যে
ট্যাক্সি চড়ি চলিয়া গেলে—অসঙ্গত রঙ্গ তো !

৮

বর্ষণ-মুখর আজি শ্রাবণ-শর্বরী
ঘন কালো মেদুর আকাশ
কেতকী-কদম্ব-বনে উঠিছে মর্মরি
কার দীর্ঘশ্বাস।
অদেহী আমিই যেন বরষার নিবিড় আঁধারে
চলিয়াছি আনমনে একা একা কার অভিসারে ;
কোথায় দেখেছি তারে ? ট্রামে ? ট্রেনে ? লেকের কিনারে ?
অথবা সে 'বাস্'।
কেতকী-কদম্ব-বনে উঠিছে মর্মরি
কার দীর্ঘশ্বাস।

৯

সূর্য তখন পাটে
দেখেছিনু তোরে সেদিন সজনি
মোহন মধুর ঠাটে।
জানি না সেদিন কি তিথি পাঁজিতে
এসেছিলে তুমি বাসন মাজিতে,
ইমন রাগিণী ভাঁজিতে ভাঁজিতে
গিয়েছিনু আমি ঘাটে।
ঘোমটা টানিয়া দিয়েছিলে তুমি
মোহন মধুর ঠাটে।

১০

মাপ করুন
এবার
চাঁছা ছোলা গদ্য কবিতায় সাফ কথা বলতে চাই দু-চারটে !
দেখুন
তেপান্তরের মাঠ
ব্যঙ্গমা-ব্যঙ্গমী
পক্ষীরাজ ঘোড়া

ঘুমন্ত রাজকন্যা
সব জানা আছে মশাই—
অর্থাৎ নিমতলাও চিনি—কাশী মিত্তিরও চিনি,
মরে রআছি এই যা দুঃখ।
রাজকন্যার কথা শুনবেন ?
দুঃখের কথা আর কত বলি মশাই !
সেকালের রাজকন্যাদের
সোনার কাঠি রুপোর কাঠিতেই চলত—
একালের রাজকন্যাদের প্ল্যাটিনামের কাঠি চাই—
তা না হলে মুখ গোঁজ করে বসে থাকবে—
হ্যাঁ—হ্যাঁ—মশাই—প্ল্যাটিনাম !
মীনা-করা হলেই ভালো হয় !
আধুনিক রাজপুত্রদের ট্যাঁক গড়ের মাঠ,
ধূ ধূ করছে।
সুতরাং করবে কী ?
বিঁড়ি ফুঁকছে
আর প্রেমের কবিতা লিখছে !

১১

পরিপূর্ণ একখানি চড
জানি তুমি মেরেছিলে গালে
বুকে তবু তুলেছিলে ঝড়
ভুলিব না তাহা কোনো কালে।

১২

বিচ্ছু সবাই বিচ্ছু—
পাঁজরা-খানা-ঝাঁজরা-করা বিষম কারো চোখ কি !
মর্মখানি মাড়িয়ে দিয়ে গেলেন কোনো লক্ষ্মী—
ঠুকরে দিয়ে উধাও কোনো বিম্বাধরা পক্ষী—
দ্বিগুণ আগুন জ্বালিয়ে গেলেন
কেউ না করে কিচ্ছু !
বিচ্ছু সবাই বিচ্ছু !

# প্রচেষ্টা, আশা ও বাণী

## প্রচেষ্টা

১

দুটি রক্তিম উৎসুক অধর,
বেগবান, অনাহত, একাগ্র !
আরও দুটি—
কাছাকাছি হয় তারা ক্রমশ
ব্যবধান কমে আসে আস্তে।
বেগ দুর্দমনীয় !
আরও কাছে—আরও—আরও
সংঘাত !
নিদারুণ, নিষ্করুণ—হিংস্র।
ঈথর-সমুদ্র
ভীষণ তরঙ্গাকুল হয়ে ওঠে নিশ্চয়ই—
শব্দ হয় কিন্তু—ছোট্ট
মিষ্টি !

২

শাওন মেঘেতে আজি বাজে পিয়ানো
নয়ন ভরিয়া কেন চাহনি আনো !
উতলা পূরবী বায়ে জলের ছিটে
লাগিছে আজিকে সখি বড় যে মিঠে
বাঁকিয়া বেণীটি তব পড়েছে পিঠে
পোষা সাপ জিয়ানো।
বাদল মেতেছে আজি নীপের বনে
রিমঝিম রিমঝিম কি বরিষণে
এমন প্রভাতে সখি আমার মনে
ওগো, বলো কী আনো।

৩

জ্বেলেছি বাতি আহা কী নীল
ব্যাঙ্ক ব্যালান্স আহা যে 'নিল্'
সাগর নীল, আকাশ নীল
নীল তোমার চোখ
সেই জোরেই চাঙ্গা দিল
সেই জোরেই ছন্দ মিল
সেই জোরেই এই নিখিল
চমৎকার হোক !

৪

কাহারে করিব ভয় ?
মৃত্যু মোরে দিয়েছে অভয়।
আসিবে সে একদিন পরম লগনে
ছিন্ন করি সর্ব জটিলতা।
বিলুপ্ত করিয়া মোর সকল কলুষ,
নিশ্চিহ্ন করিযা দিয়া অস্তিত্ব আমার,
মুক্তি দিবে মোরে।
হয়ে যাব শেষ।
তারপর ?
তারপর কিছু নাই।
বজ্রকণ্ঠে মহাকাল দিতেছে আশ্বাস
অমোঘ সে আশ্বাস-বচন
শুনিতেছে প্রতিক্ষণে শোণিতের প্রতি কণিকাটি।
কাহারে করিব ভয় ?

৫

ক্ষমা করো—
আমার সুকৃতি, দুষ্কৃতি,

পতন-উত্থান,
তার জন্য আমিই দায়ী !
তার ফলভোগ করব আমিই
তুমি শুধু শুধু চটে মন খারাপ করে থেকো না
আমায় ক্ষমা করো !
তোমার ভালোর জন্যেই বলছি
ক্ষমা করো !
চিঠির উত্তর দাও ।

## আশা

হলই বা ছোট—
তবু সে বাণী, বহন করে আনে তো !
দুখের বাণী, সুখের বাণী,
শোকের বাণী অন্তর্লোকের বাণী ।
ছোট হলেও তাকে তুচ্ছ করবে কে ?
একদিন আরও ছোট ছিল ।
ক্রমশ বাড়ছে
আকারেও—দামেও ।
এক, দুই, আজকাল তিন
হয়তো আরও বাড়বে !
বাড়ুক !
বাড়া তো উচিতই
যদিও হাঁস নয়, পদ্মও নয়—
তবুও বাণী-বাহক
মেঘদূতের সগোত্র—ওই পোস্টকার্ড ।

## বাণী

"চৌবাচ্চার জল নিয়ে আমার কারবার,
হঠাৎ মাঝ-সমুদ্রে ফেলে দিলে পারি কি ?
হাঁপিয়ে পড়ব যে !
অমন লম্বা লম্বা চিঠি লিখো না বাপু তুমি !

আমার ভারি ভয় করে।
এমন কিছু কর যা জানি, চিনি, বুঝি,
যা রয় সয়।
এ সব কী ?
সেই নাকই তো দেখাবে শেষ পর্যন্ত,
অত ঘুরিয়ে দেখাবার দরকার কী ?
ভালো লাগে না আমার !"

## চতুষ্কিকা

১

বিদ্যুৎ-শাযক যেন—ঝকমকি উঠে ঝলসিয়া
শাণিত ভ্রূ-ভঙ্গিখানি ! বিদীর্ণ করিল মোর হিয়া।
কী মধুর বিদারণ—পরিপূর্ণ কী পরম সুখ,
বিক্ষত বিধ্বস্ত হিয়া পুনরায় আঘাত-উন্মুখ !

২

বেসেছি তোমারে ভালো, বুঝি না—কেন যে কর রোষ,
এসেছি সমীপে তব, কহো সখি, কিবা তাহে দোষ !
যুক্তি কিছু নাহি জানি, ভাষা নাহি আসে রসনায
চুম্বক করিলে রাগ হতবাক্ লৌহ অসহায় !

৩

নীরব রয়েছ কেন ? দেখিতেছি অধরের তীরে
লজ্জারুণ হাসিটুকু ফুটিয়া উঠিছে ধীরে ধীরে।
আনমিত নয়নেতে পড়িতেছে উপচিয়া যাহা
একবার, হে নিদযে, ভাষায় বল না কেন তাহা !

৪

অন্তরে জ্বলিছে অগ্নি, বাহিরেতে আছ নির্বিকার,
নযনে কহিছ যাহা, রসনায কর না স্বীকার।
তোমার অসীম শক্তি শোভন হইত হলে কম,—
কামানের কী গৌরব মশকেরে করিয়া জখম।

## হস্তী-প্রশস্তি

মুখখানি ঢলঢলে, চোখ দুটি সুন্দর।
মিলের খাতিরে নয় সত্যই কুন্দর
মতো তার দাঁতগুলি,—দেখে হয় তৃপ্তি
চোখে মুখে সলজ্জ বুদ্ধির দীপ্তি।
সংবৃত শাড়ি তবু সামলায় শতবার,
চোখে মুখে পড়ে চুল সরায় সে যতবার,
ঘন ঘন কনকনে অবাধ্য কঙ্কণ,
না-বলা কথার ভারে অধরের কম্পন
সুন্দর লাগে ভারি—সবটাই মিষ্টি,
আনমিত নয়নের সচকিত দৃষ্টি!

আর নয়! থামা যাক—এ প্রয়াস ছন্দের
হাত দিয়া হাতি দেখা অসহায় অন্ধের।
হাতির কর্ণে যবে ঠেকে তার হস্ত
"হাতি কি কুলোর মতো?" ভাবে কানা ত্রস্ত।
পায়েতে ঠেকিলে হাত কানা ভাবে, "হস্তী
হয়তো থামের মতো!" লাগে অস্বস্তি।
তারপর ফোঁস করে ওঠে যবে শুণ্ড
অসহায় অন্ধের ঘুরে যায় মুণ্ড।
সুতরাং থামিলাম। হে রূপসী তন্বী,
হযতো বরফ তুমি, হয়তো বা বহ্নি!

## সত্যই?

তুলেছে তোমার দাঁত অরসিক কোনো দন্তবিদ্?
সত্যই সাঁড়াশি দিয়া সবলে করেছে উৎপাটন?
দন্তহীনা তরুণী যে নিতান্তই নগণ্য উদ্ভিদ্
এই তথ্য তার কাছে করে নাই কেহ উদ্ঘাটন!

গোলাপেরে নিষ্কণ্টক করি যারা করে সংস্কার
বৈজ্ঞানিক প্রেরণায় লঙ্কার ঝালত্ব করে দূর,
আমি কবি, দূর হতে তাহাদের করি নমস্কার
কণ্টকবিলাসী আমি ঝালে ঝাঁজে লোভ যে প্রচুর।

দংশন করিবে কিসে ? কিসে বল করিবে চর্বণ ?
মরীয়া অনেক মুণ্ড প্রতীক্ষা যে করিছে সাগ্রহে !
নকল দন্তের জোরে সফল কি হবে, কহো, রণ ?
অতি পক্ক খুলিগুলি মোটেই যে অমজবুত নহে।

কায়াহীন ছায়ালোকে অশরীরী যে কবিত্ব-ভূত
মায়াময় মিথ্যা দিয়া নানা ধোঁয়া করিছে সৃজন
শুনো না তাহার কথা, জুয়াচোর সে অতি অদ্ভুত
যে পথে লইয়া যাবে ফাঁকা তাহা—নিতান্ত বিজন।

ফণী হবে ফণাহীন, দন্তহীন হইবে দন্তুর,
বিজ্ঞানী অসুর শেষে গানেরও কাড়িবে নাকি সুর ?

## বস্তুত

শ্রাবণের মেঘ কহে পিপাসায় চিত্ত দহে,
দাও বন্ধু, এক বিন্দু জল,
এসেন্সের করে দর চম্পক, যূথী, টগর,
গন্ধরাজ, গোলাপ, কমল।
সন্ধ্যা-উষা রুজ মাখে, খদ্যোতের টর্চ কাঁখে,
বজ্র খোঁজে লাউড স্পীকার,
পাউডার ঘষে চাঁদে, প্রজাপতি নানা ছাঁদে
পরে শাড়ি ব্লাউস নিকার।
জ্ঞানশূন্য দিগ্বিদিক নকল করিছে পিক
গ্রামোফোন-সঙ্গীতের সুর,
প্রেমের প্রেরণা লাগি চখা-চখী আছে জাগি
সিনেমায় আঁখি-স্বপ্নাতুর।

হইবারে তেজীয়ান     সূর্য করে সুরাপান
প্রভঞ্জন ভাঁজিছে মুদ্গর।
মহাকাশ মুক্তি-তরে     ধ্যান-মগ্ন রুদ্ধ ঘরে
ভূমা-লাভ না হলে দুষ্কর।
যুবতী কাঁদিয়া মরে     যুবকের পায়ে ধরে
কহে, মোরে আলিঙ্গন করো,
পুষ্পধনু পঞ্চশরে     মোদক-জর্জর করে,
শঙ্কর জপিছে—হর হর।
সত্যের নিকটে ঋণী     কল্পনা সে ভিখারিণী
খগেশ্বর খপোত-লোলুপ
মোটর না হলে হায়     মনোরথ নাহি ধায়
মহাকাল মৃত্যু-ভয়ে চুপ !

## নেতার উক্তি

### ড্রয়িং-রুমে

১

মূল্য আমার আছে কি না আছে, কে করিবে বলো নির্ধারণ ?
নর-মানুষের মূল্য লইয়া কেনই বা এত শিরঃপীড়া !
জনতার মন করেছি হরণ, মুগ্ধ জনতা মোর চারণ—
বাহাদুরি নাই ? শুষ্ক কথায় ভিজাই কেমন শক্ত চিঁড়া !
মূল্য আমার থাক না থাক,
চিরকাল ধরে রেডিও কাগজে বাজিছে, বাজিবে আমারি ঢাক।

২

যাহা বলি, তার গভীর অর্থ এখনও বন্ধু বোঝ নি নাকি ?
আপেল আঙুরে নিন্দা করিয়া চুম্বন করি কুমড়ো কদু,
বুলবুল শ্যামা তাড়াইয়া দিয়া পুষিয়াছিলাম ছাতারে পাখি,
তাহাও তাড়াব, মশা ছারপোকা চাহে আধুনিক রামা ও যদু।
আসল অর্থ কথার নয়,
আসল অর্থ ব্যাঙ্কেতে থাকে, দুনিয়া জুড়িয়া যাহার জয়।

৩

সেকেলে-মার্কা বিবেকের সখা, কী বলে এখনও দোহাই দাও ?
নতুন রকম নানান বিবেক ছেয়েছে বাজার, ভরেছে গোলা,
নাৎসি, জাপানী, খদরি, ফ্যাসিস্ত, লাঙল, কাস্তে—যা খুশি চাও,
তোমার বিবেক, আমার বিবেক ? শিকায় সে-সব থাকুক তোলা !
এবার বন্ধু কুম্ভীপাক,
কাকের পালক চুরি করে করে ময়ূরেরা সব সাজিছে কাক ।

## ভীমসেন

চলিতেছে গদাযুদ্ধ : পরাক্রান্ত বীর ভীমসেন
রক্তচক্ষু, স্ফীতনাসা, তুঙ্গশির, ভীষণবদন
হুহুঙ্কারি উচ্চকণ্ঠে দুর্যোধনে ডাকি কহিলেন,
'রে দুরাত্মা, আজ তোরে পাঠাইব শমনসদন,
সাধ্য থাকে রোধ কর ।'
সচকিত গান্ধারী-কুমার
বাঁচাইল কোনোক্রমে শির ।
'সাধ আছে সমরের ?'
দন্ত কড়মড়ি ভীম হানিলেন গদা পুনর্বার ।
সে আঘাতও, কী আশ্চর্য, দুর্যোধন রোধিলেন ফের !
ক্ষুব্ধ হল ভীম-গুম্ফ !—বৃকোদরে অপমান হেন ?
সহসা তুলিয়া গদা উল্লম্ফিয়া ছাড়ি অট্টনাদ
মহাক্রোধে ক্ষিপ্ত ভীম করিলেন গদা-বৃষ্টি যেন ।
পেটে পিঠে বুকে মুখে—রহিল না কোনোখানে বাদ ।
'কী মুশকিল, যাত্রা এটা, কী আপদ, ওরে শোন শোন'—
আর্তকণ্ঠে নিবেদিল ভূপতিত ভীত দুর্যোধন ।

## কাই-কুতু

১

কাই বলে, ওরে কুতু ভাই,
সেদিন তুলিয়াছিনু হাই
মুখ-ভঙ্গি সহকারে তুড়ি দিয়া বারে বারে
শব্দ করি বিচিত্র রকম,
ভেবেছিনু মাগী মদ্দ হাসিয়া হইবে হদ্দ,
একেবারে হইবে জখম।
কিন্তু চেয়ে দেখি ভাই, কারো মুখে হাসি নাই,
গুম হয়ে বসে আছে সবে!
কুতু বলে, শোনো বলি তবে—

২

ঈষৎ হাসিয়া কয় কুতু
আমিও ফেলিয়াছিনু থুতু
দন্তের ফাঁক দিয়া রসনাটি ঝুলাইয়া
কায়দা করি গলা খাঁকারিয়া,
ভেবেছিনু, হাসাইব, রস-স্রোতে ভাসাইব
ছেলে-বুড়া সকলের হিয়া।
কিন্তু কিছু ভাসিল না— কোনো ব্যাটা হাসিল না,
—হাঁ হাঁ, তুমি ধরিয়াছ ঠিক,
দুনিয়াটা অতি বেরসিক।

৩

কাই কয়, উপায় কী তবে,
আমাদের কিবা দশা হবে?
হাসিতে চাহে না কেউ, অথচ রসের ঢেউ
চিত্ত ভরি নিত্য উথলায়,
একাকী রসের বোঝা বহন করা কি সোজা?
বলো ভাই, করি কী উপায়?
কুতু কয়, ওরে কাই, আয় তবে দুজনাই
এক সাথে করি আক্রমণ,
কী করিব ভালো করে শোন।

৪

সকলেই অতি ঠ্যাটা, সহজেতে কোনো ব্যাটা
হাসিবে না জানি ইহা স্থির,
হাসি যদি খুবই পায় দুষ্টামি করিয়া হায়
মুখ টিপে রহিবে গম্ভীর।
তা বলে কি দেব ছেড়ে ? ধরিতে হইবে তেড়ে,
বিপর্যস্ত করিব বগল,
অন্তত হাসিবে মুচকি না হাসিলে—আছে কুঁচকি
কণ্ঠ কুক্ষি করিব দখল।
কাই বলে, ওরে কুতু ভাই,
নাই তোর কোনো তুলনাই।

## এবারেও

এবারেও আসিতেছে পূজা ;
আসিছেন মহিষমর্দিনী দশভুজা
সন্দেহ নাহিক তায়।
প্রতি পঞ্জিকায়
স্পষ্টাক্ষরে শুভ-বার্তা লেখা
জগন্মাতা দেবী তাঁর বাৎসরিক দেখা
এবারও দিবেন আসি দীন ভক্ত-জনে।
স-ঝাঁপি স-পদ্ম লক্ষ্মী রীতিমত রত্ন-আভরণে
সাজিয়া প্রসন্ন হাস্যে রহিবেন পাশে
এবারেও ভক্তদের আশে।
রহিবেন বাণী
বঙ্কিম-ঠামেতে ধরি সনাতন সেই বীণাখানি।
কৌমার্য-ব্রতী
দৈত্য-নিসূদন বীর দেব-সেনাপতি
গুম্ফে চাড়া দিয়া

কোঁচা দোলাইয়া
প্রতিবারকার মতো এবারেও সুবেশ ধরিয়া
আসিবেন ময়ূরে চড়িয়া।
সিদ্ধিদাতা শ্রীগণেশ—অতি-পূজ্য দেবতা হিন্দুর—
হাঁ, তিনিও,—স-ইন্দুর
আসিবেন স-কদলীবধূ।
রামা শামা যদু
নিঃসন্দেহ সকলেই আসিতেছে পূজা
শক্তির প্রতীক দশভুজা
নির্ঘাত আসিতেছেন দশ-হস্তে বহি প্রহরণ।
কুম্ভকারগণ
প্রাণপণে জুটাইয়া মৃত্তিকা ও খড়
নানা ছাঁদে গড়িতেছে নানাবিধ মুণ্ড ও ধড়।
পূজার বাজার ভীত চিন্তিত কবির
কুঞ্চিত ললাটরেখা হতেছে গভীর।

## পরম্পরা

রাগে হই দিশাহারা—
ভাবি নিজে মরি
আর সহ্য হয় না কো আত্মহত্যা করি।
সঙ্গে সঙ্গে ভাবি ফের
চাবকাই ধরি
আপাদমস্তক ওকে—সব দোষ ওরই।
......
বিবেক বারণ করে।
.. ...
আপনা সম্বরি
তাহারে হেরিতে থাকি ক্রুদ্ধ চক্ষু ভরি।
......
ধৈর্যচ্যুতি ঘটে ফের।

......

জিহ্বায় ঘর্ঘরি
ছুটে আসে ভাষা-ট্যাঙ্ক ;
হই থরথরি
স্ফীতনাসা মুক্তকচ্ছ।
মর্মেরে বিদরি
শব্দ-শেল গর্জি ওঠে শূন্যেরে জর্জরি।

......

ক্লান্ত হই।

.. ...

ক্ষণ পরে এলায়ে কবরী
সেও গিয়া ছাতে বসে ;
পাড়ে জ্বলে জরি।

......

অস্তাচল 'পরি
মার্তণ্ড ঢলিয়া পড়ে।

......

নিরীক্ষণ করি।

......

অপরূপ ছন্দে যেন ঝামেলা-ঝামরী
রচে নব তন্ত্র-কাব্য।

.....

মহাত্মারে স্মরি
রহি মৌন,
হিংসা-হীন
জিঘাংসা-পাশরি।

......

আশ্চর্য ফল হয়।

.....

আসিলে শর্বরী
গদগদ কণ্ঠে কহি তুমি প্রাণেশ্বরী

## তপোভঙ্গ

ছন্দ-মিলের বন্ধন পীড়িত করেছে প্রাণকে—
বন্ধন-মুক্ত হতে চাই।
তারি তপস্যা করছি।
দুঃসহ তপস্যা!
পুরাতন ছন্দ-মিলের নির্মম শৃঙ্খলে
বাঁধা আছে আমার কবি-মন।
উদার আকাশে অবাধ ভাবে উড়তে চায় কল্পনা-বিহঙ্গম,
অসীম সমুদ্রে নিরুদ্দেশ যাত্রায় ভেসে যেতে চায়
ভাবের তরণীখানি,
পারে না।
মিল এসে পথ-রোধ করে,
ছন্দ এসে বলে, নিয়ম মেনে চলতে হবে।
কল্পনা-বিহঙ্গমের পক্ষ আসে অবশ হয়ে
পরিচিত ঘাটের পরিচিত কিনারায় বাঁধা পড়ে ভাব-তরীখানি
প্রাচীন প্রথার সনাতন নিয়ম মেনে
ছন্দ-মিলের নোঙর-নিগড়ে।
কিন্তু এ নিগড় ছিন্ন করতে হবে
ছেদন করতে হবে মিল-মায়া-পাশ!
—এই পর্যন্ত অবলীলা-ক্রমে লিখে ফেলেছিলাম
এমন সময় কে যেন এসে হাত চেপে ধরলে,
লেখনীর গতি হল বন্ধ।
প্রশ্ন করলাম—কে তুমি?
"আমি পুরাতন ছন্দ!"
কলহাস্যে লুটিয়ে পড়ে সে আবার শুরু করলে:

আমি পুরাতন ছন্দ,
গহন নিশীথে তারার মেলায়
ভেসে যাই আমি মেঘের ভেলায়
কমলের বুকে প্রভাত-বেলায়
আমি সুমধুর গন্ধ।

কুঞ্জে কুঞ্জে গুঞ্জন করি
বন-মর্ম্মরে উঠি যে গুমরি
কল্লোলিনীর কল্লোল ভরি
বহে মোর মহানন্দ।

বললাম—তোমায় তো চিনি আমি!
চিনি বই কি!
এতকাল তোমারই বন্ধনে যে বন্দী ছিলাম!
মধুর সে বন্ধন—
স্বপ্নময় সে দাসত্ব—
স্বীকার করছি।
কিন্তু তবু সে বন্ধন খুলতে চাই
ভুলতে চাই সে সব।
আমায় আর তুমি ভুলিও না,
মুক্তি দাও।
খঞ্জন-নয়ন দুটি তার
চঞ্চল হয়ে উঠল।
রাগে, অনুরাগে, না কৌতুকে?
জানি না।
আরক্তিম কপোল থেকে অলকগুলি সরিয়ে
বিম্বাধরের ফাকে কুন্দ দন্তের শোভা ছড়িয়ে
সে বলতে লাগল,
আমি শুনতে লাগলাম বিহ্বল হয়ে—

একদিন তব কাব্য-কাননে
নিবিড় বরষাকালে
মনের ময়ুর উঠিত নাচিয়া
আমারই নূপুর-তালে।
সে কথা ভুলিতে পার কি কখনও
মোর কাঁকনের সেই কন-কন!

বিজলী ঝলক সেই ঘন ঘন
মেদুর মেঘের জালে—
একদিন তব কাব্য-কাননে
নিবিড় বরষাকালে।
কহো কবি কহো, ভুলিবে কি তুমি
সে মধু শারদ নিশি—
জ্যোছনায়, গানে, স্বপনে, সোহাগে
টলমল দশ দিশি।
আনন্দ-ঘন ছন্দে ও মিলে
সে দিন যে সুধা তুমি বিতরিলে
আকাশে বাতাসে গগনের নীলে
আজও তা রয়েছে মিশি।
কহো কবি কহো, ভুলিবে কি তুমি
সে মধু শারদ নিশি।

তার সেই স্ফুরিত ওষ্ঠাধরে
আকম্পিত কণ্ঠস্বরে
ভুজঙ্গায়িত বেণী-বিক্ষোভে
বিলোল কটাক্ষের মাদকতায়
আত্মহারা হয়ে গেলাম আমি।
বললাম—
"অয়ি মোহিনী, মুক্তি দাও, মুক্তি দাও
আর প্রলুব্ধ কোরো না।
তোমার মোহন বন্ধনে আর বেঁধে রেখো না আমায়!"
বিচিত্র হাসি ফুটে উঠল তার মুখে
নয়নের দৃষ্টি হয়ে এল সকরুণ, বাষ্পাকুল—

বলতে লাগল—

মরি গো মরি,
তোমার বাঁশির সুর
কে নিল হরি।

আজও আকুল অলি
পড়ে মুকুলে ঢলি
শিমুল, পলাশ, জবা খেলিছে হোলি
ওই কানন ভরি।
ঝর্ণা নামিয়া আসে
উপল-পথে
বসন্ত আসে তার
কুসুম-রথে
স্বর-মহোৎসবে
ওই মেতেছে সবে
তোমারই বাঁশিটি শুধু বেসুরা রবে ?
আমি দেখি কী করি !
রাখালেরা মাঠে মাঠে
করিছে খেলা
বধূরা চলেছে ঘাটে
সাঁঝের বেলা
ওগো আনত আঁখে
সেই কলস কাঁখে
সেই ঝুম্‌কো-লতার শোভা পথের বাঁকে—
তাতে কি মঞ্জরী।
সন্ধ্যা ঘিরিয়া আজও
আঁধার নামে
জ্যোৎস্না তমালতলে
থমকি থামে
ওগো পুরানো মোহে
আজও কি সমারোহে
চাহিছে পরস্পরে প্রণয়ী দোঁহে
সারা হৃদয় ভরি।
মরি গো মরি,
তোমার বাঁশির স্বর
কে নিল হরি।

সমস্ত অন্তর উৎসারিত হয়ে উঠল আমার,
রোমাঞ্চিত হলাম।
তপস্যা-লোলুপ বিবেক বলতে লাগল দৃঢ়স্বরে—
'না ; নিজেকে হারিয়ে ফেললে চলবে না !
অপ্সরীর আবির্ভাব তো হবেই।
এই তো পরীক্ষা !
যুগে যুগে এই রকম হয়ে এসেছে।'
নিজেকে যথাসম্ভব সংযত করে বললাম—
'তোমার সেবা তো বহুকাল করেছি, দেবি,
এবার ছুটি দাও।
সীমার পূজারী ছিলাম
এবার অসীম আমায় ডাক দিয়েছে
বিদায় চাই।'
তার মুখখানি সহসা গম্ভীর হয়ে এল
নয়ন-পল্লবে নেমে এল মেঘ-মেতুর বর্ষার নিবিড় শোভা
প্রশান্ত, সজল-স্নিগ্ধ।

জলদ-গম্ভীর স্বরে সে বলে উঠল—
বিদায়ের ছলে তুমি সঙ্গীতেরে করিবে লঙ্ঘন ?
পার কি লঙ্ঘিতে ?
অনবদ্য কণ্ঠে তব শেষ সুধা কর গো বণ্টন
অপূর্ব ভঙ্গিতে !
অন্তিম কাকলী-ছন্দে কাব্য-কুঞ্জ উঠুক মুঞ্জরি,
আসন্ন বিচ্ছেদ-শোকে অলিকুল কাঁদুক গুঞ্জরি.
কবিতা সুন্দরী
ছন্দোময় ক্রন্দনেতে আকুলিয়া তুলুক অম্বর,
গম্ভীর শোকের ছন্দে পূর্ণ হোক সবার অন্তর
বিচিত্র সঙ্গীতে !
তারপর হঠাৎ তার আঁখিপল্লব থেকে

ঝর ঝর করে ঝরে পড়ল—একরাশি মুক্তা
অশ্রুবিন্দুর মালা।
অবাক হয়ে চেয়ে রইলাম আমি!
কাঁদছে?
হাঁা, কাঁদছেই তো!
জিজ্ঞাসা করলাম—'কাঁদছ তুমি?'
নির্বাক হয়ে বসে রইল সে।
আমি দেখতে লাগলাম—
তার অশ্রুর বিন্দুগুলি অপূর্ব ধারায়
ঝর্ণা হয়ে বয়ে চলেছে।
ঝর্ণা ক্রমশ হল নদী
নদী—মহানদী—
শেষে দেখি বিশাল সমুদ্র
অতল—অগাধ—অপার,
অশ্রু-সাগর।
সেই অশ্রু-সাগরের বেলাভূমিতে একা বসে আছি,
আর কেউ নেই!
সেই মায়াবিনী কোথা?
কোথা গেল সে?
দেখতে দেখতে সেই অশ্রু-সাগরে একটি দ্বীপ জাগল
অদ্ভুত সে আবির্ভাব।
সর্বাঙ্গে তার মরকত-দ্যুতি
অপূর্ব শ্যামলশ্রী
চতুর্দিকে চন্দনের বন
পুষ্পভারনম্র লতাকুঞ্জ
স্বর্ণ-কিরণে চতুর্দিক উদ্ভাসিত।
হঠাৎ চন্দনের বন থেকে বেরিয়ে এল সে।
লীলায়িত তার দেহলতাখানি
নৃত্যমুখর হয়ে উঠেছে তার চরণের নূপুরগুলি
পীবর বক্ষের কাঁচুলিতে লাগছে যৌবনের তরঙ্গ-ভঙ্গ,

আবেশমুগ্ধ নয়নভঙ্গিমা,
নীল ওড়নাখানি দখিন হাওয়ায় তুলছে।
নৃত্যচটুল শিঞ্জিনীতে অপূর্ব ছন্দে বাজতে লাগল

চন্দন গন্ধ ঘন
কল্পনা কোথা হতে বহিয়া আনিল রে
চঞ্চল পরান মন।
কোন্ স্বপ্ন-কুঞ্জ-তরু-শাখে
আজি উন্মন বিহঙ্গ ডাকে
ও কে অসীম শূন্য ভরি আঁকে
কার ক্রন্দন-ছন্দ, শোন।
তপ্ত তপন খরতাপে
পুষ্পিতা বল্লরী কাঁপে
চঞ্চল পরান মন।
আজি মধু ফাল্গুন মাহে
অন্ধ কামনা কারে চাহে
চঞ্চল পরান মন।
কোন্ সার্থক সুন্দর মায়া
আজি অন্তরে লভিছে রে কায়া
ওই অম্বর ভরি আলো-ছায়া
কেন মন্থরে সঞ্চরিছে—
চঞ্চল পরান মন।
মোর বিশ্ব নিঃস্ব করি কারে
আজি নন্দিব ছন্দের হারে,
একি অপরূপ আনন্দ ধারে
মম অন্তর সন্তরিছে
চঞ্চল পরান মন।

আমি আর পারলাম না,
পারলাম না থাকতে ;
শিরায় শিরায় সুরার স্রোত বইতে লাগল
তপোভঙ্গ হল আমার।

বলে উঠলাম—

ভেঙেছে ভুল—ভেঙেছে ভুল—কাছেতে এসো সুন্দরি
মুগ্ধ তব সঙ্গীতের ছন্দে যে
চটুল দুটি চরণ ঘেরি পরান ফেরে গুঞ্জরি
উতলা অলি পাগল মধু গন্ধে যে !

একসঙ্গে যেন হাজার ঝাড়-লণ্ঠন ভেঙে পড়ল
পাথরের মেঝেতে—
অপূর্ব সে কলহাস্য !
চেয়ে দেখি—কেউ নেই,
সাগর নেই—দ্বীপ নেই—সে নেই।
একা আমি বসে আছি
সামনে কাঠের টেবিল
হাতে ফাউন্টেন্ পেন
বেকুবের মতো।

## অবহেলে

গোখরো, কেউটে, বোড়া, করেৎ
জমিয়ে রেখেছে আসর।
হেলে বেচারা কলকে পায় না কিছুতেই।
শেষে
মনের দুঃখে সে
এমন দেশে গেল যেখানে সাপ নেই।
অর্থাৎ
'নিস্তরু-পাদপ দেশে' হাজির হল
হেলে-এরণ্ড !
গিয়েই এক তরুণীর দর্শনলাভ !
লিকলিকে রঙচঙে হেলেকে দেখে
মুগ্ধা তরুণী তার সঙ্গিনীর গা টিপে বললে,
—দেখ ভাই দেখ ! কী মিষ্টি দেখতে !
বাস্—কেল্লা ফতে !

পপুলার হয়ে উঠল ছেলে মেয়ে-মহলে।
গোখরো, কেউটে, বোড়া, করেৎ যদি দেখত ছেলের কাণ্ড
মরে যেত লজ্জায়।
পপুলার ছেলে সকলের গলায় গলায় ফিরতে লাগল ;
কারণ সে পপুলার হল সাপ-রূপে নয়,
হার-রূপে।

## আকাশ-বাণী

[ রাত্রিকালে নিজের নির্জন কক্ষটিতে কবি বসিয়া আছেন এবং তন্ময় হইয়া উন্মুক্ত দ্বারের পানে চাহিয়া গদ্গদকণ্ঠে আবৃত্তি করিতেছেন— ]

বুনো হাঁসের পাখার শব্দ,
এঞ্জিনের ধোঁয়া,
মিলের নল,
নরম চুল,
মোহন মেকুর,
কচি টিয়া,
ঝুনো ক্যাপিটালিস্ট,
ডিগ্রী,
বিজ্ঞাপন,
পিটুনিয়ার শুকনো পাপড়ি,
জিরাফের বাচ্চা,
রাস্পবেরি রঙের ব্লাউজ,
অল-ইণ্ডিয়া রেডিও,
উপদংশের উপাখ্যান,
"চলে যায়, চলে যায়, চলে আয়
সরে আসছে, সরে আসছে, সরে আসছে—"
এই ধরনের নেকু-নেকু কথা ;
মেঘের গুঁড়ো,

কপনির টুকরো,
পাউডারের কৌটোর ঢাকনি,
স্যাণ্ডাল,
নানা রকম জিনিস সাজিয়ে বসে আছি ;
রীতিমত নিদিধ্যাসন চলেছে
স্বান্য
নৈতম্বিক
আধরিক,
উৎপাটনও করে রেখেছি নানা রঙের ঘাস
তোমার আশায়।
তুমি আসবে বলে
সেজেছি
হাবাগোবা,
খামখেয়ালী অন্যমনস্ক কবি !
চলতি ট্রামের কোণে বসে বসে
রহস্যময় ভঙ্গিতে চুলকে চলেছি
জান-হয়রান-কারী দক্রটিকে।
পিপীলিকা দেখছে গণ্ডারের স্বপ্ন,
বাছুর বাঘের।
সিংহনাদ ছাড়ছে
প্লীহাস্থিত এল. ডি বডিজ।
বাপের পয়সা
শ্বশুরের প্রভাব
স্ত্রীর কোমর-দোলানি,
হোমরা-চোমরাদের পিঠ-চাপড়ানি,
চকচকে কাগজ,
ভালো ছাপা—
এতগুলি জিনিসের সম্মিলিত চাপে
সরস্বতী পিতৃনাম স্মরণ করে
চ্যাপটা হয়ে

স্থান দিয়েছেন সাহিত্যিক সমাজে।
এইবার তুমি শুধু এসো
সাইকেলে, মোটরে অথবা এরোপ্লেনে,
হেঁটে অথবা হামাগুড়ি দিয়ে,
যেমন ভাবে খুশি তোমার এসো।
একটি শুধু অনুরোধ
ঘোড়ার গাড়িতে এসো না তুমি।
দুটো মদ্দা ঘোড়ায় টেনে আনছে তোমাকে
এ চিন্তাও অসহ্য।

[ কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন। তাহার পর হঠাৎ উচ্ছ্বসিত হইয়া বলিয়া উঠিলেন— ]

আয় আয়, ওরে আয় তুই,
দেখে যা কত কী রেখেছি তোর জন্যে।
আয় লক্ষীটি,
আয়, আয়, আয়,
আঃ, আঃ, আঃ,
চ্‌চ্‌, চ্‌চ্‌, চ্‌চ্‌!

[ ঝড়ের মতো বেগে একটি মোটা মেয়ে প্রবেশ করিল। ভীষণ মোটা, গিনিপিগের মতো মুখ, জালার মতো দেহ—একটা বিরাট বাঁধাকপি যেন মানবী-মূর্তি পরিগ্রহ করিয়াছে। গলার খাঁজে খাঁজে পাউডার জমিয়া আছে। ছোট হাতার ব্লাউজ পরিয়া আছে বলিয়া বগলের খাঁজও দেখা যাইতেছে, সেখানেও পাউডার। জমকালো লাল রঙের একখানা শাড়ি পরিয়াছে। আসিয়াই অঙ্গভঙ্গিসহকারে নৃত্য শুরু করিয়া দিল—সঙ্গে সঙ্গে গান।— ]

আমি অন্নপান্নির অচিন হলকা
কল্পনা শালে ললিত কলকা
অলক দুলায়ে চপল পলকা
নাচিব রাত্রি দিন।
আমি নাচিব নাচিব নাচিব—
হিল্লোল তুলি সকল অঙ্গে
নট-রাজ-কৃপা যাচিব।

আমি তুলিব তুফান, ভুলিব বিধান,
খুলিব বন্ধ, লভিব বিতান,
ওগো কবি, তুমি তোলো গীতিতান,
বাজাও ম্যাণ্ডলিন।
আমি অলক ডুলায়ে চপল পলকা
নাচিব রাত্রি দিন।

[ হতভম্ব কবি নির্বাক হইয়া খানিকক্ষণ বসিয়া রহিলেন। ক্রমশ তাঁহার চক্ষু দুইটি ক্ষুদ্র হইতে ক্ষুদ্রতর হইতে লাগিল। মেয়েটি কিন্তু থামে না, সর্প-নৃত্য, ঝম্প-নৃত্য, নকুল-নৃত্য, বকুল-নৃত্য, হস্তী-নৃত্য, উষ্ট্র-নৃত্য, ওরিয়েণ্টাল-নৃত্য, অক্সিডেণ্টাল-নৃত্য, জাভা-নৃত্য, বালী-নৃত্য, পোয়ে-নৃত্য, কথাকলি-নৃত্য, ব্রতচারী নৃত্য—একে একে নানা রকম নাচ সে নাচিয়া যাইতে লাগিল। অবশেষে কবির ধৈর্যের সীমা অতিক্রান্ত হইতেই তিনি একটি বিড়ি ধরাইলেন এবং উঠিয়া জানালার নিকট গিয়া ধূম-উদ্গিরণ করিতে লাগিলেন। মোটা মেয়েটি ইহা দেখিয়া নাচ থামাইল, তাহার পর কপালের ঘাম মুছিয়া কবির দিকে নিষ্পলক নেত্রে খানিকক্ষণ চাহিয়া রহিল। কয়েক সেকেণ্ড কাটিয়া গেল। তাহার পর সে অকস্মাৎ কোমর বাঁকাইয়া, দুই হাত কবির দিকে প্রসারিত করিয়া নানারূপ মুদ্রা প্রদর্শন করিতে করিতে নাকি স্বরে পুনরায় গান গাহিয়া উঠিল— ]

বিদায় বিদায় বিদায় গো—
চলিনু আপন পথে
জানি মোরে লয়ে লিখিবে কবিতা,
কী লিখিবে জানি, জানি গো সবি তা
পথ ভুলে আমি, এসেছিনু মিতা,
ভুলো না তা কোনোমতে।
বিদায় বিদায় বিদায় গো—
চলিনু আপন পথে।

[ চলিয়া গেল। কবি বিড়িটিতে শেষ টান দিয়া সেটি ফেলিয়া দিলেন এবং আসিয়া স্বস্থানে বসিলেন। কিছুক্ষণ স্তম্ভিত থাকিয়া পুনরায় আবৃত্তি করিতে লাগিলেন— ]

হে সুন্দরি,
এ তো তোমার রূপ নয়,
এই বিভীষিকার জন্যেই কি আমার তপস্যা!
কোথায় সেই তুমি,
যে তোমাকে দেখেছি পারিসের সালোনে,
ইটালির গণ্ডোলায়,
ভূস্বর্গের ভাসমান নিকুঞ্জে,
খাদ্য-পানীয়-পুষ্প-পরিবেষ্টিত
বর্ণ-বিচ্ছুরিত
হোটেলের আবেষ্টনীতে,
উপন্যাসে,
কাব্যে,
স্বপ্নে।
রবীন্দ্রনাথ যার কাছে হার মেনেছেন,
কীট্‌স যার ভয়ে মরে বেঁচেছেন,
যার প্রত্যাশায়
আদর্শবাদী শেলী
জানলার ধারে দাঁড়িয়ে ভিজতেন,
ব্রাউনিং দাড়িতে আঙুল চালাতেন,
হাম্‌সুন মাটি কোপাতেন,
টলস্টয় সাইবেরিয়া দৌড়তেন,
কোথায় সেই তুমি!
নিখুঁত কালি-পোরা দামী ফাউণ্টেন পেন উদ্যত করে
কল্পনা করছি তোমার যে অনবদ্য মাধুরী,
কালিমা-কলঙ্কিত করতে চাইছি যে অকলঙ্কিতাকে,
উপমা-সীমাবদ্ধ করতে চাইছি যে অসীমা শ্রীকে,
বাণী-শৃঙ্খলিতা করতে চাইছি অবর্ণনীয়াকে—
[ সহসা আকাশ-বাণী হইল— ]
সাবধান সাবধান,
পথভ্রষ্ট হয়েছ।

সত্যিকার কবিতা হয়ে যাচ্ছে—
সাবধান !
অরিজিনালিটি দেখাও,
নতুবা কল্‌কে পাবে না।

[ সচকিত কবি আকাশের পানে চাহিলেন। তাহার পর ক্ষুব্ধকণ্ঠে পুনরায় শুরু করিলেন— ]

হয়তো তাই।
পুরানো সাবেক চালে তোমায় ডাকছি বলে
আসছ না তুমি হয়তো।
পিপুলগাছে বসে বসে
কাঠবেড়ালির মতো ল্যাজ তুলে
ধ্যানী পেচকের দৃষ্টি নিয়ে
আল্‌হাম্‌ব্রার কচুপাতায় শিহরণ তুলে
কুলেগুার আবছায়ায় বসে
যূথচারী গর্দভের গিটকিরিদার আবেগে
শুকিয়ে-পড়া করমচা-পাতার গন্ধ শুঁকতে শুঁকতে
রক্তগোধিকাপুচ্ছতাড়িত মধুকুপীর লাঞ্ছনা দেখতে দেখতে
টিকিনের বালিশে মাথা রেখে
সামুদ্রিক সর্পের স্বপ্ন দেখতে দেখতে
যদি ডাকতাম তোমায়
হয়তো তুমি আসতে।
বেশ,
তেমনই করেই ডাকছি তোমায়—
ওগো, এসো তুমি,
বিদ্যুৎ-টেলিস্কোপের দোহাই,
ডাইনামিক শামুকের দোহাই,
থরথরর দোহাই,
মাংসপিণ্ডের দোহাই,
চূর্ণ চাঁদের দোহাই,
গর্ভবতী ছুছুন্দরীর দোহাই,

নীল শাড়ি, লাল সায়া, বেগনি ব্লাউজ,
পাণ্ডটে পাজামা,
সকলের দোহাই—
দয়া করো,
একবার এসো তুমি
ডিমের খোলা মাড়িয়ে মাড়িয়ে।

[ হঠাৎ আর-একটি মেয়ে প্রবেশ করিল। এটি লিকলিকে রোগা। হাত-পা কাঠিকাঠি, গালের হাড় উঁচু, গলার সাঁকি দেখা যাইতেছে। ক্ষুধার্ত কোটরগত চক্ষু। চক্ষুতে কাজল, ঠোঁটে রুজ, গালে ক্রীম। দৃশ্যমান সর্ব অঙ্গে পাউডার। পরিধানে হাওয়াই শাড়ি এবং সেইজন্যই বোঝা যাইতেছে যে, একটি নীল জরিদার কাঁচুলি সহযোগে দুইটি ছোট ছোট বালিশ বুকে বাঁধা আছে। বক্ষোদেশ অস্বাভাবিক রকম উন্নত দেখাইতেছে। এ মেয়েটিও আসিয়া নাচগান শুরু করিল।— ]

আমারি লাগিয়া আহা নিশি কাটালে,
চেটে চেটে ফাটা ঠোঁট আরও ফাটালে!
হে মোর প্রিয়,
মোরে ডাকিয়া নিও
বাদুড়ে চড়িয়া যবে যাবে নাটালে।
চটকে ঘটক করি
মিলন-রাতি,
কাটাব তোমারি সাথে
দরদী সাথী।
হে মোর প্রিয়,
মোরে কিনিয়া দিও
কমলা কানাড়ী শাড়ি পোপোকাটালে।
পনসে দুলিব দোঁহে
ফানুসী ছাঁদে,
মাকালে নাকাল করি

হে মোর প্রিয়,
চুপি চুপি চলিও
জানাজানি হয়ে যাবে বেশি ঘাঁটালে !
আমারি লাগিয়া আহা নিশি কাটালে !

[ এই গানটি গাহিতে গাহিতে কাঁকড়ার মতো হাত-পা নাড়িতে নাড়িতে মেয়েটি ক্রমাগত নাচিতে লাগিল। হঠাৎ কবি ক্ষেপিয়া উঠিলেন। বলিলেন— ]

চাই না, চাই না, চাই না তোমাকে
তুমি বিষাক্ত,
তুমি লোভী,
তুমি কুৎসিত,
তুমি সাংঘাতিক,
তুমি যাচ্ছেতাই,
তুমি বাজে।

[ মেয়েটি ভয়ে প্রস্থান করিল। কবি কিন্তু বলিয়া চলিলেন— ]

আমি চাই উর্বশী, মিনার্ভা, জুনো,
ক্লিওপেট্রা বিয়াত্রিচে।
কোথায় গেল
কুচবরণ কন্যা
মেঘবরণ চুল,
হেনা বকুল চম্পা মালতীর দল,
ফুটফুটে চেহারা
টুকটুকে রঙ
টানা-টানা চোখ
চোখের দৃষ্টি
কারো মদির, কারো মধুর, কারো স্বপ্নালু,
মুখের মিষ্টি হাসি
কারো নরম, কারো বক্র, কারো তীক্ষ্ণ,
তন্বী সুঠাম দেহ—

[ পুনরায় আকাশ-বাণী হইল— ]

তাদের সব ভদ্রঘরে বিয়ে হয়ে গেছে।
যাদের এখনও হয় নি
শিগগিরই হবে।
যে তুটি নমুনা পাঠানো হল,
তোমার মতো হাবাতের উপযুক্ত
এ ছাড়া বাজারে আর মাল নেই।

## সাংখ্য•

প্রথমেই জানিয়ে দিতে চাই জোর গলায় স্পষ্ট করে,
কপিল-প্রণীত সাংখ্য এটা নয়।
তাতে লজ্জিত হবারও কারণ নেই,
যেহেতু আমি কপিল নই, নকুলেশ।
কপিল মুনি এ সম্বন্ধে কী বলে গেছেন,
তাও আমার অজ্ঞাত,
ও সব আলোচনা করবার অবসরই পাই নি জীবনে।
আমার জ্ঞান কৃষিতত্ত্ববিষয়ক,
সে তত্ত্ব আহরণ করতে অবশ্য হলধর হতে হয় নি,

[ করতালি ]

যেতে হয় নি মাঠে।
যেতে হয়েছিল আমেরিকায়—
ডলার এবং পেট্রলের দেশে।
ডলারি ধাঁচে, পেট্রলি কেতায়, বৈত্যুতিক আবহাওয়ায়
যে কৃষিতত্ত্ব আমি হৃদয়ঙ্গম করেছি,
তা এদেশে কাজে লাগল না।
আপনারা কেউ ঔৎসুক্য প্রকাশ করলেন না সে বিষয়ে,
কৃষিচর্চামূলক চাকরিও জুটল না একটা।

সুতরাং
অকৃষক-সুলভ রীতিতে
সচিত্র বক্তৃতা দিয়ে বেড়াতে হয় আমাকে
মাঠে, মঞ্চে, কাগজে।
বস্তুত, বর্তমানে এই আমার পেশা।
'মারাঠা জাতির অভ্যুদয়',
'বাংলা সাহিত্যে আদিরস',
'ফুসফুসের বিকার',
'হিলিয়মের প্রক্রিয়া',
নানা বিষয়ে নানা বক্তৃতা করেছি আমি জনতার ফরমাশে।
ঈশ্বর বক্তৃ দিয়েছেন একটা—
বলতে পারি অনর্গল।
আজ ফরমাশ এসেছে,
সাংখ্য বিষয়ে বলতে হবে কিছু।
বলব।
কিন্তু প্রথমেই বলে রাখছি,
এ বক্তব্য আমারই বক্তব্য,
কপিলের সঙ্গে যদি কিছু মিল হয়,
ধন্য হবে কপিল।
মিল যদি না হয়,
ধন্য হব আমি।
চিত্রিতও করলাম বক্তব্যকে।
কারণ
অচিত্র কোনো কিছু বর্তমান যুগে অচল,
দেশলাই-বাক্স থেকে মহাভারত পর্যন্ত
সব সচিত্র হওয়া চাই।

[ হাতঘড়ি দেখিলেন ]

সংখ্যা থেকেই সাংখ্য।
এবং সে সংখ্যা স্থির নয়।
[illegible]

অনিবার্য গতিতে সে চলেছে অসংখ্যের পানে।
পাচ্ছে এবং হারাচ্ছে আপনাকে,
দৃষ্ট হচ্ছে অদৃষ্ট,
অদৃষ্ট দৃষ্টির সীমানায় আসছে।
সূক্ষ্ম স্থূল এবং স্থূল সূক্ষ্মে পরিবর্তিত হয়ে ভাবছে,
পরিণত হলাম।
অবাঙ্‌মানসগোচর বাক্যের সাহায্যে বিজ্ঞাপিত করছেন নিজেকে
আলোর মতো স্বচ্ছ যিনি,
মিস্টিসজ্‌মের ভান করে তিনি হচ্ছেন বিশিষ্ট।
বাক্যবাগীশ হচ্ছেন গম্ভীর,
লিরিক এপিক,
এক বহু।
একের চেহারা দেখেছেন কখনও?

তার নাক মুখ চোখ সব আছে।
সে চেয়ে আছে অনির্দিষ্ট ভবিষ্যতের পানে,
সুদূরপ্রসারী দৃষ্টি তার আশাবাদীর দৃষ্টি।
মুখে হাসি—
অট্ট নয়, স্মিত,
আশঙ্কার চেয়ে আশারই আমেজ বেশি তাতে।
একমেবাদ্বিতীয়ম্‌?
হয়তো।
আমার কিন্তু মনে হয়, অদ্বিতীয় হবার শখ নেই ওর।
ওর চোখের দৃষ্টির সে ভাষা নয়।
আপনি দেখেন নি সে দৃষ্টি?
শোনেন নি সে ভাষা?
খুবই স্বাভাবিক।
শুনতে চান? দেখতে চান?
ফিট করুন তা হলে মাইক্রোফোন কল্পনার ককলিয়ায়,

লাগান দুরবীন মনশ্চক্ষের রেটিনায়,

[ করতালি ]

দেখবেন সব সংখ্যাই মূর্তিমান।

দুইকে চেনেন ?
দুই মনে হলেই যুগল কিছু একটা ভাবা অভ্যেস হয়ে গেছে।
দুই কিন্তু একক।
নাক,
ভীষণদর্শন নাক একটা।
সেই নাকের পেছনে
ঈষদ্দৃষ্ট ডট-ডট-ডটায়িত যে আভাস,
সেই মালিক,
সেই নাচাচ্ছে দুইকে,
অর্থাৎ নাককে।
নাক অবশ্য নানা রকম—
কুঞ্চিত, সন্নত, উদ্যত, অপ্রস্তুত,
কিন্তু সর্বদাই সে নৃত্যপ্রবণ,
এবং নাচাচ্ছে তাকে ওই অদৃশ্য ডট ডট ডট।
লিবিডো বলতে চান তাকে ?
আপত্তি করব না,
কারণ আপত্তি করবার মতো মালমশলা নেই হাতের কাছে।
বুঝতে পারছেন না ?

[ সভায় কলরব ]

ওই আপনাদের লোচন, নয়ন, অক্ষি, চক্ষু—
( বাজে জিনিসটার কি নামাবলীই বানিয়েছেন আপনারা ! )
উপড়ে ফেলুন ওটাকে।
তা দিন
মনের ওপর
অন্ধকারে

নীরবে
সঙ্গোপনে
কুস্তি করুন
নিজের বাজে সংস্কারগুলোর সঙ্গে।
দেখতে পাবেন অদৃশ্য জগৎ।
হয়তো তা অবর্ণনীয়,
হয়তো অকথ্য,
কিন্তু অনন্যসাধারণ নিশ্চয়ই।

[ ঘন ঘন করতালি ]

দেখতে পাবেন,
সভ্যতার বেধড়ক চাপে
তিন বেচারা প্রায় বে-ধড।
মুণ্ড-সম্বল হয়ে বেঁচে আছে খালি।
দেহটি লিকলিকে সরু, বাঁকা,
মুণ্ডটিকে ভিড়ের মধ্যে উঁচিয়ে রেখেছে বলেই ওর খাতির।
তা না হলে অনায়াসে ওটাকে ফেলে দেওয়া চলত
ওয়েস্ট-পেপার-বাস্কেটে কিংবা পিঁজরাপোলে।
কিন্তু মুণ্ডধর বলে
শুধু যে ও সার্থক তা নয়,
ও অলংকৃত, অহংকৃত, আলিঙ্গিত।

[ হিয়ার হিয়ার ]

হয়তো অনাগত ভবিষ্যযুগে
দেহহীন মুণ্ড
বিজ্ঞানের জাদুমন্ত্রে
জনতার সমুদ্রে
আপনিই ভেসে থাকতে পারবে।
কিন্তু যতদিন তা না হচ্ছে,
ততদিন উপেক্ষণীয় নয়
ওই লিকলিকে দেহটা।

মুণ্ডের খাতিরেও তেমনই সম্মান করতে হবে
মুণ্ডবাহক দেহকে।

[ হাতঘড়ি দেখিলেন ]

তিনের তিন দিক নয়,
নানা দিক আছে।
ত্রিনয়ন না হয়েও তা দেখতে পাচ্ছি।
আমি শুধু একটা দিক নিয়ে সামান্য কিছু বললাম।
বাকি সংখ্যাগুলোরও নানা দিক আছে ;
প্রত্যেকেরই কিন্তু
একটা দিক নিয়ে আলোচনা করব।
কারণ সময়াভাব।

আণ্ডিকেলে বুড়ো—চার :—
গুটিস্টুটি, জবুথবু, তালগোল-পাকানো, কিম্ভূতকিমাকার।
কিন্তু ভীষণ প্রভাব—
চতুর্মুখে, চতুর্বেদে, চতুর্বর্গে, চতুর্বর্ণে, চতুর্যুগে।

[ করতালি ]

চতুরঙ্গে চরমে উঠে
চার-অধ্যায়ে এলিয়ে পড়েছে,
চার-ইয়ারী কথায় ফোড়ন দিয়ে
ঢুঁ মারছে চতুর্থ পক্ষে।
রঙ্গ করছে চৌরঙ্গীতে,
চাপা পড়ছে চৌমাথায়,
মরছে না তবুও।
তালগোল পাকিয়ে টিকে যাচ্ছে ক্রমাগত।
চার্চে, চার্বাকে, ( এমন কি চার্জেও )
চারের চার।
তাই সম্ভবত বড় বড় রুই-কাতলা গিলেছে টোপ
এবং রূপান্তরিত হয়েছে অবলীলাক্রমে

কোপ্তা কাবাব কাটলেটে।

[ ঘড়ি দেখিলেন ]

পাঁচের ঐশ্বর্যও অতুল
পঞ্চবাণ, পঞ্চমুখ, পঞ্চপ্রদীপ, পঞ্চনদ,
পঞ্চকন্যা, পঞ্চভূত, পঞ্চপাণ্ডব।
কিন্তু মুখ ওর প্রসন্ন নয়।
ও যেন ক্রমাগত ভাবছে,
কেন ও এক নয়, দুই নয়, তিন নয, চার নয়,
কেন ও ছয় নয, সাত নয়, আট নয়, নয নয়,
কেন ও পাঁচ ছাড়া আর কিছু নয়!
মুখ বেঁকিয়ে ভাবছে তাই।
তাই কি?
হয়তো ও কিছুই ভারছে না,
ওই ওর রূপ।
কোনো ক্রূরমনা গাণিতিকের
বিরক্ত মুহূর্তের সৃষ্টি ও;
কিংবা হয়তো তাও নয়,
হযতো ও সুদর্শন,
আমাদেরই দৃষ্টিভঙ্গি বঙ্কিম।
কিংবা হয়তো ওটা ওর দুরারোগ্য মৌখিক পক্ষাঘাত।
কিংবা হযতো—
আর নয়, থামতে হল।
কিংবা দুর্যোধনের পরামর্শে
পাঁচ পাঞ্চালীর বস্ত্রহরণ করতে পারবে না।
কোনো দার্শনিক দুঃশাসন।
বিচিত্র সম্ভাবনা শ্রীকৃষ্ণ তার সহায়,
ক্রমাগত বেরিয়ে পড়বে নব নব আচ্ছাদন।
পলাণ্ডুকে নগ্ন করতে পেরেছে কেউ কি?

[ সভায় পিন-ড্রপ নীরবতা ]

সুতরাং পাঁচ-প্রসঙ্গে পূর্ণচ্ছেদ টেনে

ছয়-প্রসঙ্গে আসতে অনুমতি দিন আমাকে !

[ কপালের ঘাম মুছিলেন ও হাতঘড়ি দেখিলেন ]

ছয় সংখ্যাটি
আমার ব্যক্তিগত বিক্ষোভে বিক্ষত।
ও আমার প্রতি সদ্ব্যবহার করে নি,
আমিও করব না।
ওর সম্বন্ধে মধুর কিছু বলতে পারব না।
ষড়ানন অথবা ষড়্‌দর্শনের অবতারণা করে
বাড়াতে পারতাম আমি ছয়ের মাহাত্ম্য,
কিন্তু পারলাম না।
লেখনী রাজী নয়।
ছয় সংখ্যার ওপর কোনো রকম রঙ চড়াতে ইচ্ছুক নয় সে।
তেরো নয়, ছয় রোল-নম্বর ছিল,
তবু ফেল করেছি ম্যাট্রিক,
ষষ্ঠরাশি অর্থাৎ কন্যারাশিতে জন্ম আমার,
জীবন দুর্দশায় কাটছে,
বিয়ে করেছি ছয়ই জ্যৈষ্ঠ,
উৎপাদন করেছি ছয়টি কন্যা,
আমি চাকরি পাই নি,
ছকড়ি পেয়েছে।
সুতরাং যতই না বাহ্যচক্ষু নিমীলন করে
যত আবেগেই না মনের ওপর তা দিই,
ষড়্‌দর্শন, ষড়্‌ঋতু, ষড়ানন, যতই না আবৃত্তি করি,
লেখনী পাদমেকম্ ন গচ্ছতি,
রসনা নীরস হয়ে উঠছে,
কল্পনার মুখে ভ্রূভঙ্গি।
সুতরাং ছয়ের প্রতি সুবিচার করতে পারব না আমি।
আমি ছাড়া পৃথিবীতে আরও সমঝদার লোক আছে—

ওইটুকুই ছয়ের ভরসা,
আমারও।

ছয়ের পরেই সাত,
সুতরাং সাতকেও দেখি ছাতার বাঁটে,
সাপের ফণায়।
লম্বগ্রীব বৃহন্মুণ্ড ব্যাপার বলে মনে হয়।
ছয়ের ঘনিষ্ঠ প্রতিবেশী,
কিন্তু পাঁচের সঙ্গে মিলে দল পাকায়।—
সপ্তরথীতে।ছিল।
সপ্ত সমুদ্র ?
বাজে কথা।
সমুদ্র সংখ্যাতীত, অভৌগোলিক বিস্তৃতি।
সংখ্যা দিয়ে সমুদ্রকে বাঁধতে চায় যে ভৌগোলিক,
সে রাম-ভৌগোলিক।
কিছুদিন পরে হয়তো বলবে
কিংবা বলেছে,
আকাশ একুশটা।
তার মস্তিষ্কে
সাত-সাততে উনপঞ্চাশের হাওয়া বইছে।
সাত ভাই চম্পা ?
চম্পাকে চিনি,
খুবই মাখামাখি আছে তার সঙ্গে,
[ সকলে উদগ্রীব হইয়া উঠিলেন ]
কেচ্ছাটা তাই চেপে গেলাম,
তা না হলে রসকথা শোনাতে পারতাম কিছু।
সপ্তর্ষির কীর্তিও জানি—
বাঙালীর বাচ্চা আমি,
কিছু অবিদিত নেই আমার।

ব্রহ্মার মানসপুত্র বলেই জলজল করছেন,
কেরানির ঘরে জন্মালে ফ্যা ফ্যা করতেন।
দুটি উদরান্নের জন্য
অমন ঢের পুলহ-পুলস্ত্য-বশিষ্ঠ-অঙ্গিরার দল
কাছা সামলাতে সামলাতে কেড্‌স পায়ে দিয়ে
ঘর্মাক্ত কলেবরে
খোঁচা খোঁচা গোঁফদাড়ি নিয়ে
গুঁতোগুঁতি করছে
রাধাবাজারে, খেংরাপটিতে, ক্লাইভ স্ট্রীটে
সাতের প্রসঙ্গে সাত কাহন শুনতে পাবেন,
যান যদি কোনো কৃত-সপ্তপদী ব্যক্তির কাছে,
অর্থাৎ যার উদ্বাহ সম্পন্ন হয়েছে,
কিন্তু উদ্বন্ধন বাকি।
তবু কিন্তু সাতকে যৎসামান্য শ্রদ্ধা করি এ-সব সত্ত্বেও
কারণ ও ছয় নয়।
আটের কথা বলতে বাধছে।
ওকে স্বপ্নে দেখেছি সেদিন।
অদ্ভুত রকম বীভৎস স্বপ্ন।
কোনো বিজ্ঞ জ্যোতিষী হয়তো
সম্যকরূপে ব্যাখ্যা করতে পারবেন এর।
কিন্তু আমি ভাবছি, কী দেখলাম সেদিন ?
অষ্টরম্ভা নয়,
আটটা আর্ত বেরাল-ছানা
পথ হারিয়ে কাঁদছে।
কিন্তু সহসা থেমেও গেল তাদের ক্রন্দন,
দেখতে দেখতে নিঃশেষ হয়ে গেল তারা।
রৌদ্রদগ্ধ আকাশ থেকে
নেমে এল তীক্ষ্ণনখচঞ্চু আটটা শ্যেন,
নিমেষে নিয়ে গেল তাদের ছোঁ মেরে তুলে
হতভম্ব হয়ে দাঁড়িয়ে রইলাম।

মনে হল, ফিক-ফিক করে কে যেন হাসছে !
ফিরে চেয়ে দেখি, আমার চিরশত্রু ছয়।
ভোল বদলে সিক্স হয়েছে,
হাসছে ফিক-ফিক করে।
রাগ হল ভয়ানক,
একটা বাখারি পড়ে ছিল কাছে,
দিলাম সেটা ছুঁড়ে,
বিঁধল সেটা গিয়ে সিক্সের বুকে,
চট করে হয়ে গেল বাংলা আট।
দেখতে দেখতে সিক্সের ভুঁড়িতে গজাল চোখ,
মানুষের নয়, বেরালের।
গজাল গোঁফ,
ফুটে উঠল তীব্র দৃষ্টি,
সিক্তস্বক্কণী মার্জারের শিকার-লোলুপতা।
ভেঙে গেল ঘুম আতঙ্কে।
চোখ বুজেই শুয়ে শুয়ে আর্তকণ্ঠে প্রশ্ন করলাম,
ভগবান,
বিংশোত্তরীতে যার রাহুর দশা,
অষ্টোত্তরীতে তার কী ?
ছয়কন্যা-প্রসবিনী সাধ্বী পত্নী ধমক দিয়ে উঠলেন,
মশারিটা ভালো করে গুঁজে দাও ওদিকে।
চোখ খুলে দেখলাম, ছারপোকা মারছেন তিনি
বিছানায় বসে বসে।
গুঁজে দিলাম।
সুতরাং
আর্টের সম্বন্ধে আমার ধারণাও
ঘোরালো রকম ঘোলাটে।
অষ্টধাতুর আংটি পরে
অষ্টবসুর ধ্যান করলে পরিষ্কার হবে হয়তো।
হয় যদি,

জানাব আপনাদের।
রসনা আমার অক্লান্ত,
ছাপাখানা অবাধ,
কাগজ কালি কলম জুটবেই।
সুযোগ পেলেই
কথার মিকি-মাউস
বেঁটে হয়ে, চৌকস হয়ে
লীলায়িত হবে ক্রমাগত,
বস্তুত, না হওয়াটাই আশ্চর্য এ যুগে।

[ হাতঘড়ি দেখিলেন ]

এইবার, নয়।
একটা কথা বিস্মৃত হলে চলবে না—
নয় 'নয়' নয়।
ও রীতিমত আছে।
অস্বীকার্য-রকম স্থূল ওর স্থিতি।
তিনই যেন তিরিক্ষে হয়ে তুমড়েছে নিজের দেহটা।
কিন্তু ধারাপাতের বচন ওটা,
আসলে ওর তিরিক্ষে ভাব নয়।
কেমন যেন একটা আড়ি-পাতা ভাব।
ও আড়ি পেতেছে সেই বাসরঘরের বন্ধ দ্বারে,
যেখানে ওর প্রবেশ নিষেধ,
যেখানে ও একটুর জন্যে ঢুকতে পায় নি,
যেখানে চিরন্তন এক মিলেছে শাশ্বত শূন্যে।
লুব্ধ দৃষ্টিতে দেখছে যুগল-মিলন।
ও যুগল-মিলনটাই দেখছে,
যুগল-বিরহটা দেখতে পাচ্ছে না।
দেখতে পাচ্ছে না যে, চক্ষুষ্মান এক হয়েছে দৃষ্টিহারা
এবং নিশ্চক্ষু শূন্যকে খুঁজছে উলটো দিকে মুখ করে।

[ নাটকীয় ভঙ্গিতে Exit। শ্রোতারা কিছুক্ষণ হতভম্ব থাকিয়া সহসা উচ্ছ্বসিত হইয়া করতালি দিলেন। ]

## আধুনিকার পত্র

ইণ্টার-ক্লাসের কামরায় আমি এবং আর-একজন রোগাগোছের যুবক পাশাপাশি দুইটি বেঞ্চে শুইয়া ছিলাম। কামরায় আর তৃতীয় ব্যক্তি কেহ ছিল না। সহযাত্রী ভদ্রলোক মুখচোরা প্রকৃতির মানুষ বলিয়া তাঁহার সহিত আলাপ জমাইতে পারি নাই। লক্ষ্য করিয়াছিলাম, তিনি এলিয়ট-প্রণীত একখানি কাব্যগ্রন্থ পাঠ করিতেছেন এবং তাঁহার পকেট হইতে 'লিলিপুট' নামক মাসিক পত্রিকাটি উঁকি দিতেছে। শেষরাত্রে ঘুম ভাঙিয়া দেখিলাম, ভদ্রলোক নামিয়া গিয়াছেন। গাড়ির মেঝেতে খামে-মোড়া এই চিঠিখানি পড়িয়া আছে। ঠিকানা এবং চিঠিতে যে নামে সম্বোধন করা ছিল, অপ্রয়োজন-বোধে তাহা প্রকাশ করিলাম না। চিঠিখানিতে একটা সার্বজনীনতা আছে বলিয়া তাহা অবিকল উদ্ধৃত করিয়া দিলাম। মহিলার বক্তব্য প্রণিধানযোগ্য।

হে কবি,
তোমারই অনুকরণে
আজ তোমাকে সম্বোধন করছি
অমিল কবিতার গদ্যছন্দে।
আশ্চর্য হয়ে যাচ্ছি
এর মিলহীন সাবলীলতা দেখে,
কিছু বাধে না সত্যি,
কোথাও আটকায় না।
তুমি অতি-আধুনিক কবি,
চমকপ্রদ অতি-আধুনিকতার স্ন্যাট প্লরে,
একদিন সম্মোহিত করেছিলে আমাকে।
প্রথম প্রথম সত্যিই সম্মোহিত হয়েছিলাম,
কিন্তু এখন আর স্বীকার করতে বাধা নেই যে,
বরাবর আমাকে ভোলাতে পার নি তুমি!
শেষাশেষি মুগ্ধ হবার ভান করতাম।
কারণ,
আমার লক্ষ্য ছিল
তোমাকে গেঁথে তোলা।

এই ধীবরবৃত্তি অবলম্বন করতে হয়েছিল
নিতান্ত জৈবিক কারণে,
এবং অবলম্বন করা সম্ভবপর হয়েছিল
নিতান্ত ছন্নছাড়া সমাজে বাস করি বলে।

গেঁথে যখন তুললাম,
তখন দেখা গেল,
তুমি হাঙরও নও, কুমিরও নও,
অক্টোপাসও নও, হাইড্রাও নও,
এমন কি রুই-কাতলাও নও,
তুমি সনাতন পুঁটি।
সস্তা সাধারণ বঁড়শির-মুখে-গাঁথা কেঁচোটার
লোভ সামলাতে পার নি,
গপ করে গিলে ফেলেছ।
শফরী যতক্ষণ জলের তলায় ফরফর করছিল-
মস্ত একটা কিছু ভেবেছিলাম তাকে।
বাগাড়ম্বর করছিলে যতদিন দূর থেকে,
স্পন্দিত হৃদয়ে
ততদিন মুগ্ধ হচ্ছিলাম।
জীবনের ক্ষেত্রে মুখোমুখি যেদিন প্রত্যক্ষ করলাম
সেইদিনই বুঝলাম,
তুমি কবিও নও,
আধুনিকও নও,
এমন কি পুরোপুরি মানুষই নও।
পুরোপুরি মানুষ হলে ভাবনা ছিল না,
পুরোপুরি মানুষেরাই
যুগে যুগে বহন করেছে
আধুনিকতার বিজয়-বৈজয়ন্তী।
সে শক্তিমান,

নিজের জোরে চলে,
নিজের জোরে বলে।
গগনস্পর্শী তার ললাট,
বিধানের পর্বত উলটে দেবার মতো তার শক্তি।
মৃত্যুঞ্জয়ী প্রাণবন্ত অমর সে,
নিজেকে জানে।
কাউকে ভয় করে না,
মৃত্যুকেও না।

তেল-চিটচিটে
ক্যাম্প-চেয়ারে ঠেস দিয়ে
ছারপোকার কামড় এবং সস্তা সিগারেট খেতে খেতে
তোমার মতো
ধার-করা আধুনিকতার বুলি যারা কপচায় না,
তাদের প্রতি
ভারী অনুকম্পা তোমার,
তোমাকে কেউ পোঁছে না বলে
পপুলারিটির প্রতি অসীম তোমার তাচ্ছিল্য।
'চীপ পপুলারিটি' তুমি চাও না—
আঙুরলুব্ধ শেয়ালটার কথা মনে পড়ে।
আগে অনেকবার বলব ভেবেছি,
কিন্তু চক্ষুলজ্জার জন্যে পারি নি ;
এখন বলছি শোনো—
পপুলার জিনিসমাত্রেই খেলো নয়।
আগুন, জল, সূর্য, চন্দ্র—
এরা সবাই পপুলার।
এরা সনাতন এবং চির-আধুনিক।
প্রতিভাবান লেখকরাও তাই।
তোমার প্রতিভা নেই বলেই কদর নেই—
এ কথাটা ভুলো না।

আচ্ছা,
তুমি যে 'আধুনিক' 'আধুনিক' বলে
যেখানে সেখানে নিজেকে জাহির করে বেড়াও,
বুঝিয়ে দিতে পার আমায়,
কিসে তুমি আধুনিক ?
কবিতা লেখবার ছুতোয়
কতকগুলো অদ্ভুত কথার সাহায্যে
অর্থহীন হেঁয়ালি-বানানোর নাম আধুনিকতা ?
ন্যাকামি করাটা আধুনিকতা ?
পরের লেখা চুরি করাটা আধুনিকতা ?
তোমাকে অনেকবার বলতে শুনেছি—
চাঁদ, কোকিল, ফুল, মলয়, সন্ধ্যা, ঊষা,
সাবেক কালের এ-সব জিনিস
আধুনিক কবিতায় অচল।
এই যন্ত্রপ্রধান বিজ্ঞানের যুগে
মোটর, এঞ্জিন,
মিল, রেডিও,
ফোন, সিনেমা,
ইলেক্‌ট্রিসিটি, অ্যামুনিশন,
পিচের গন্ধ,
পেট্রলের গন্ধ,
ট্যাঙ্ক, এরোপ্লেন, ইউবোট, মাইন,
অবচেতন মনের নিগূঢ় নোংরামি,
নানারকম ইজ্‌মের প্যাঁচ—
আধুনিক কবিতার মালমসলা এরাই।
সাহিত্য যখন জীবনের দর্পণ,
তখন এই সব আধুনিক জিনিস
আধুনিক সাহিত্যে প্রতিবিম্বিত হওয়া চাই।
কিন্তু
একটা কথা মনে পড়ে ভারী হাসি পাচ্ছে আমার !

আমাকে প্রথম যেদিন প্রণয় নিবেদন করেছিলে,
কোনো রকম উদ্ভট আধুনিকতা তো লক্ষ্য করি নি।
সাবেক ভাবে,
সাবেক ভাষায়,
সমীরস্নিগ্ধ বাসন্তী-পূর্ণিমা-সন্ধ্যায়
নিতান্ত সেকেলে ধরনেই তো
ব্যক্ত করেছিলে নিজেকে।
তোমার আধুনিকতার প্রতীক
বাদুড়, শকুনি,
ফায়ারাব্রিগেড,
কাক, ক্যাক্‌টাস
কিছুই তো আমদানি কর নি সেদিন।
সেদিন তোমার মুখচ্ছবি দেখে
যে উপমাটা মনে হয়েছিল,
তা 'ক্রিস্‌প বিস্‌কিট্‌' নয়,
আশকে পিঠে।

মানলাম না হয়,
আধুনিক কাব্যে আধুনিক জীবনের ছাপ থাকা চাই :
কিন্তু একটা কথা জিজ্ঞাসা করি তোমাকে,
সে ছাপ দেবার সামর্থ্য তোমার আছে কি ?
তোমার জীবন-দর্পণে
আধুনিক বৈজ্ঞানিক মনোবৃত্তি
একান্ত সত্যভাবে প্রতিফলিত হয়েছে কি ?
আধুনিক বিজ্ঞান তোমার জীবনে
এমন ওতপ্রোতভাবে মিশেছে কি,
যার জোরে
তোমার লেখায় তার প্রভাব
স্বতঃস্ফূর্ত হয়ে উঠতে পারে ?
আধুনিক বিজ্ঞানকে হজম করতে পেরেছ তুমি ?

মিছে কথা।
তোমার
ডাল ভাত কামিজ কাপড় জোটাবার সামর্থ্য নেই,
চাকরির জন্যে
হন্যে কুকুরের মতো
আপিসের দ্বারে দ্বারে ঘুরে বেড়াও তুমি,
তোমার বাপ মা ভাই বোন
মাসী পিসী খুড়ো জ্যাঠা—
যে সমাজের অন্তস্তলে তোমার মূল,
সেই সমাজ
হাজারো রকম কুসংস্কারের তাড়নায়
হাজারো দরগায় মাথা কুটে বেড়াচ্ছে অহরহ ,
তুমি নিজেও
নির্লজ্জের মতো
যখন যে দলে সুবিধে সেই দলে ভিড়ে যাচ্ছ,
তুমি নিজেকে বল আধুনিক ?
তুমি পাড় বিজ্ঞানের দোহাই ?
বিজ্ঞানের সঙ্গে কতটুকু পরিচয় আছে ?
কটা মোটর, ফোন, রেডিও আছে তোমার ?
কট যন্ত্রের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক রাখ ?
তুমি
আবিষ্কারকও নও,
মালিকও নও !
তুমি বড় জোর কোনো কারখানার কেরানি হতে পার।
রেডিও, টেলিফোন, ইলেক্‌ট্রিসিটি
ব্যবহার কর হয়তো,
কিন্তু ও-সব তোমার জীবনের বহিরঙ্গ।
না থাকলেও তোমার জীবন অচল হয় না,
যেমন হয় ওদের দেশে।
ওদের দেশে

জীবনের সঙ্গে বিজ্ঞান একান্তভাবে অঙ্গীভূত,
ওদের আধুনিক কবিতায় তাই এ-সবের উল্লেখ অবশ্যম্ভাবী।
ওরা যুদ্ধ করেছে,
যুদ্ধে মরেছে।
যন্ত্র-দানবের সঙ্গে ওদের সত্যিকার ঘনিষ্ঠ পরিচয় আছে।
তাই ওদেশের আধুনিক কবিতায়
যন্ত্রসভ্যতার ছাপ সাজে।
তাই বলে তোমার কবিতাতেও সাজবে ?
ট্যাঙ্ক, এরোপ্লেন, ইউবোট, জেপেলিন
কটা দেখেছ তুমি ?
পটকার আওয়াজ শুনলে হৃৎকম্প হয় তোমার।
ফাসিজ্‌ম্‌, নাৎসিজ্‌ম্‌, কমিউনিজ্‌ম্‌,
সমস্তই তো তোমার ধার-করা বুলি—
তোতা-ইজ্‌ম্‌!
তোমার জীবনের সঙ্গে এদের সম্পর্ক কী ?
তোমার বাপ-পিতামহরা যেমন আওড়াতেন
মনু, পরাশর, রঘুনন্দন,
তুমিও তেমনি আওড়াচ্ছ
লেনিন, হিটলার, এলিয়ট, এজ্‌রা পাউণ্ড।
যাদের জীবনের সঙ্গে আধুনিক বিজ্ঞানের নিবিড় সম্পর্ক,
তারা এ-সব নিয়ে কবিতা লিখুক,
তাদের লেখনীতে এ-সব মানাবে।
কিন্তু তুমি—
চচ্চড়ি-খেকো মাদুলি-বাঁধা জাত-কেরানী তুমি,
তুমি এ-সব লিখতে গিয়ে
হাস্যাস্পদ হও কেন ?
সচেতন মনের সবখানি খবর রাখতে পার না,
অবচেতন মনের ডেঁপোমি করতে যাও কোন্ সাহসে ?

অবৈধ প্রণয় নিয়ে মাতামাতি করাটাও

একটা আধুনিক ফ্যাশান।
আধুনিকরা চাঁদ ফুল মলয়ের মতো
এটাকেও ত্যাগ করে না কেন, বুঝি না।
প্রণয়-ব্যাপারে পরকীয় তত্ত্বটা তো সেকেলে জিনিস,
সব দেশেই চিরকাল আছে।
এদেশে আরও বেশি করে আছে,
তার কারণ
এখানে এখনও
কুল গোত্র কুষ্ঠি মিলিয়ে,
রূপের পরীক্ষা নিয়ে,
পণের টাকা বাজিয়ে বিয়ে হওয়াটাই সনাতন নিয়ম।
এদেশে অবৈধ প্রণয় তো অনিবার্য প্রতিক্রিয়া,
অতিশয় স্বাভাবিক।
এ প্রতিক্রিয়ার ফলে কিন্তু হচ্ছে কী?
আর যাই হোক,
সমাজ সংস্কৃত হচ্ছে না।
লেক ভরে উঠল।
আর ভরে উঠল খবরের কাগজের পাতা—
আফিঙ, কেরোসিন, গুণ্ডা, গলায় দড়ি।
এ-সব কাহিনীর অন্তর্নিহিত মর্মন্তুদ সত্যটা না এঁকে
যে ধরনের শৌখিন ফানুস-মার্কা
অবৈধ প্রণয়ের ছবি এঁকেছ তুমি,
তা পড়লে হাসি পায়।
ইসাডোরা ডান্‌কান এখনও জন্মায় নি এ দেশে;
খেঁদি-বুঁচি-বগি-বিন্দিরই মেলা এখানে এখনও।
বেসারেক্‌শন লেখবার যোগ্যতাই বা আছে কজনার?
জীবন দিয়ে এ-সব যোগ্যতা অর্জন করতে হয়।
কটা অবৈধ প্রণয় করবার তাকত রাখ তুমি?
আমার মতো
অতি সাধারণ একটা মেয়ের সঙ্গে

আলতো আলতো ভাবে প্রণয় করতে গিয়েই তো
কাত হয়ে পড়েছ।
এদিক ওদিক চাইতে চাইতে
লুকিয়ে-চুরিয়ে
প্রেমের ছুতোয় মেয়েদের অপমান করে
যে ভীরু নপুংসকের দল,
হঠাৎ সেদিন আবিষ্কার করলাম,
তুমিও তাদের একজন।
একটা কথা শুনে রাখো,
মেয়েদের যারা সম্মান করতে জানে না,
তারা কখনও মেয়েদের প্রেমাস্পদ হতে পারে না,
তারা মানুষ নয়—পশু।
পশুর লালসা গর্বের জিনিস নয়।

আমার সর্বাঙ্গ ঘিনঘিন করছে।
ছি ছি ছি ছি—
তুমি কবি,
তুমি আধুনিক,
যে দেশের আঁদাড়ে-পাঁদাড়ে
অলিতে-গলিতে
তোমার মতো আধুনিক গিজগিজ করছে,
সে দেশের মেয়েরা
সত্যিই হতভাগিনী!
মৃত্যুই তাদের একমাত্র ত্রাণকর্তা।

ভয় নেই,
আত্মহত্যা করব না।
ও-সব নাটুকেপনা করবার মতো
আত্মবিস্মৃতি নেই আমার
সামান্য পুঁটিমাছ ঘেঁটে

হাতে যে আঁশটে গন্ধ হয়েছে,
সাবান দিলেই তা উঠে যাবে।
তোমাকে এ চিঠি লিখছি,
হে অতি-আধুনিক কবি,
তোমাকে জানিয়ে দেবার জন্যে স্পষ্ট করে যে,
তোমার স্বরূপ চিনেছি আমি।
মিনতি করছি,
আধুনিক কথাটাকে কলঙ্কিত কোরো না আর।
সব আধুনিক কবিদের চিনি না আমি,
সুতরাং
সকলকে ধিক্কার দেওয়ার অধিকার নেই আমার।
যদি তাঁদের মধ্যে কোনো খাঁটি আধুনিক থাকেন,
জ্যোতির্ময় সবিতার মতো একদিন না একদিন
তাঁর প্রদীপ্ত আবির্ভাব ঘটবেই।
তিনি ভুল করতে পারেন,
ভণ্ডামি করবেন না।
কথার ফুলঝুরি কেটে নয়,
জীবন জ্বালিয়ে আধুনিকতার আলোকোৎসব করবেন তিনি,
যেমন করেছিলেন
মাইকেল মধুসূদন দত্ত।
কিন্তু তোমাকে চিনেছি আমি,
তোমার মেকি আধুনিকতার ভেলকি দেখিয়ে
আর ভোলাতে পারবে না আমাকে।
শুধু আমাকে কেন,
কাউকেই পারবে না।
এটা নিঃসন্দেহে বুঝেছি
তুমি কবিতা লেখ
কবি বলে নয়,
বেকার বলে।
আধুনিকতার ছদ্মবেশে

সস্তা কৃতিত্ব অর্জন করতে চাও,
বিদেশী লেখকদের ব্যর্থ অনুকরণকারী
নকলনবিশ তুমি।
কাছাকে দ্বিধাবিভক্ত করে
কাবুলী স্যাণ্ডাল পায়ে দিলেই
যদি শক্ত সমর্থ বলিষ্ঠ কাবুলী হওয়া যেত,
তা হলে আর ভাবনা ছিল কী!
তোমার ওই বাক্যের খিচুড়ির মধ্যে
যে যে ক্ষোভ মূর্ত হয়ে ওঠে,
তা আদর্শবাদীর আকুলতা নয়,
তা পরশ্রীকাতরতার কুৎসিত কাতরানি।
ভালো একটা চাকরি জুটলেই সব থেমে যাবে।
তেল ও তুলি নিয়ে
সেই চেষ্টাই করো।
আমার কাছে আর এস না,
মুখদর্শন করতে চাই না তোমার।

## পরশুরামের শেষ উক্তি—

( একুশবার পৃথিবী নিঃক্ষত্রিয় করিবার পর )

অনেক কিছু বলছিস তো,—দেখছি এবং যাচ্ছি সবই শুনে—
হাত পা নেড়ে নানান চালে অঙ্গভঙ্গি করিস নানান রকম,
কিচ্ছু তবু বলব নাকো, বাণগুলি সব রাখছি পুরে তূণে,
আর যা করি আঘাত হেনে করব নাকো আর পোকাদের জখম,
কুঠার দিয়ে মাছি কিংবা গদাঘাতে মারি না মৎকুণে,
যত ইচ্ছে ঘুরে ফিরে যতই খুশি করে যা বকবকম।

যুদ্ধ করে করব খাতির রণাঙ্গণে কই সে মহারথী ?
অস্ত্র হবে সম্মানিত—অস্ত্রী হবে ধন্য যারে হেনে,
লম্ফঝম্প যতই না কর,—জানি আমি জীর্ণ তোরা অতি,
হাড়গুলো সব গোনা যাবে পাঞ্জাবিটা ফেললে খুলে টেনে,
একটি চড়ে মৃত্যু হবে,—তোদের তাতে হবে তো সদ্গতি—
আমি কিন্তু কী আক্কেলে আঘাত করি সকল কথা জেনে !

আগে আগে চটে যেতাম, অনেক ঠেকে শিখেছি ভাই আমি,
তোদের পিঠের চেয়ে আমার জুতো জোড়া অনেক বেশী দামী ।

## ক্লান্ত

১

হয়তো আমিও সখি, গিয়াছি ফুরায়ে ধীরে ধীরে,
হয়তো তোমারো আঁখি দেখে না আমার স্বপ্ন আর,
নিতান্ত অভ্যাসবশে তরীখানি বাঁধা আছে তীরে,
নিয়ম-নিগড়পাশে বহিতেছে নোঙরের ভার।

পালেতে লাগে না হাওয়া, চলে না সে ঠেলিয়া উজান,
দিগন্তে সোনার সন্ধ্যা বারম্বার মরে প্রতিদিন,
গভীর পূর্ণিমা-রাতে বন্ধহারা জ্যোৎস্নার তুফান
আপনি থামিয়া যায়, ক্লান্ত তরী অতি গতিহীন।

গতিহীন! তবু তাহা প্রাণ ধ'রে পারি না বলিতে,
গতিহীনতার ব্যাখ্যা প্রাণপণে চলেছি করিয়া,
ভ্রমর গুঞ্জন করে ঝাঁকে ঝাঁকে কুসুমকলিতে,
লাখে লাখে তারা ওঠে অন্ধকার গগন ভরিয়া।

মোরা ভাবি মিথ্যা মোহ : কিছুতেই হই না আকুল,
ভুলিয়া থাকিতে চাই—স্বপ্নহীন মোরা ঝরাফুল।

২

ঝরাফুলে অলি নাই, শ্রোতা নাই জীর্ণ গায়কের,
প্রতিভা-শিখর-চ্যুত লেখকের নাহি যে পাঠক,
নায়িকা যৌবনহীনা বৃথা পথ চাহে নায়কের,
অসমর্থ ক্লান্ত নট জমাইতে পারে না নাটক।

মদিরা ফুরায়ে যায়, প'ড়ে থাকে শূন্য পাত্র তার ;
পাত্ররে মদিরা ভাবি কিছুকাল করিবে যে ভান
সুরালোভী মগুপের নাহি সে শোভন শিষ্টাচার,
নব-পাত্রে নব-সুরা নিত্যই করিছে সন্ধান।

ভগ্ন উচ্ছিষ্টের দলে প'ড়ে থাকে শূন্য পাত্র—ভীত,
লেহন হয়তো তারে কভু করে পথের কুক্কুর,
কভু কারো পদভরে হয়তো সে হয় বিচূর্ণিত,
লাঞ্ছিত জীবন বহে হয়তো সে আরো কিছুদূর।

হয়তো সে আশা করে পুনরায় আসিবে উৎসব,
পুরাতন পাত্র ভরি উচ্ছলিবে নূতন আসব।

৩

হয়তো হয়তো সখি,—কি সুন্দর 'হয়তো' কথাটি
তিনটি আখরে গাথা অফুরন্ত যেন নীহারিকা
হয়তো বাঁচিবে পুন ছিন্নমূল আশা লতিকাটি,
পরাজিত লাঞ্ছিত যে, হয়তো পরিবে জয়টীকা।

হয়তো আঁধার মাঝে হবে নব আলো-পরকাশ,
হয়তো অপ্রত্যাশিত বাজিবে মধুর কোন স্বর,
নয়নে বসন বাঁধি অন্ধকারে চল করি বাস,
আলোক যে নিদারুণ অতিশয় নির্মম নিষ্ঠুর।

একে একে বন্ধ করি এস সব বাতায়ন-দ্বার
আঁধারের স্বপ্ন দেখি, বাহিরেতে থাকুক দিবস ;
ভালবাসি ভালবাসি—বল বল বল বারম্বার,
যতক্ষণ নাহি হয় শুষ্কতালু রসনা বিবশ।

কিন্তু সখি, অন্ধকারে ! অন্ধকার আনে স্বপ্ন-সুধা,
সত্যের সামর্থ্য নাই মিটাইতে এ মনের ক্ষুধা।

৪

আমার মনের ক্ষুধা নানামূর্তি ধরিছে কত কি !
বীরত্বে উন্মাদ কভু রুদ্ররসে উঠিতেছে জ্বলি,
নৃত্যরসে আত্মহারা কখনো সে চটুলা নর্তকী,
লোলুপ ভিখারী কভু ভিক্ষা মাগে পাতিয়া অঞ্জলি।

কখনো উদাত্ত কণ্ঠে জাগে তার সন্ন্যাসীর স্বর,
রাজসিক মহিমায় কভু ভালে শোভে রাজটীকা,
প্রেয়সীর বাহুবন্ধে কখনও সে বন্ধন-আতুর,
ফিরিছে তস্কর বেশে কভু হস্তে শাণিত ছুরিকা।

সম্মানিত করে কভু, কভু করে লজ্জিত আমারে,
দগ্ধ করে, শান্ত করে, করে মোরে পীড়ন লালন,
আমার মনের ক্ষুধা—ভালবাসি ঘৃণা করি তারে,
সঙ্গোপনে রাখি কভু, কভু তারে করি আস্ফালন।

প্রবল সে অনিবার্য, বহুরূপী ভীষণ মধুর
মোর মাঝে শুনেছ কি তুমি সখি, সে বিচিত্র স্বর?

৫

শোন নাই? তবে তুমি কতটুকু দেখেছ আমার?
কহ কহ কহ ওগো, কি দেখিয়া হারালে সম্বিৎ?
অর্থ প্রতিপত্তি যশ? উচ্চনাদ তুচ্ছ দামামার?
মৃতপশুচর্মটার আর্তনাদে ভেবেছ সঙ্গীত?

বলিষ্ঠ যৌবন মম তারেই কি বাসিয়াছ ভাল?
সে যে বিধাতার দান, না বাসিয়া নাহি যে উপায়—
ক্ষুদ্র পল্বলের বুকে পড়িলেও আলো তবু আলো,
আলো দেখে আসিয়াছ, দেখেছ কি পল্বলেরে হায়?

আমারে বাস নি ভাল, তুমি মম ঐশ্বর্য-গরবী,
কিন্তু সখি, ঐশ্বর্যের আমি মাত্র ক্ষুদ্র ভারবাহী,
রঙ্গন করবী বৃক্ষ নহে সখী, রঙ্গন করবী;
পুষ্পবিলাসিনী অয়ি, দেখেছ কি বৃক্ষপানে চাহি?

অতীব আগ্রহভরে আহরণ করিতেছ মণি,
ফিরিয়াও দেখ নাই কত গাঢ় অন্ধকার খনি।

৬

সে মোরে বাসে নি ভাল যে আমি একান্ত অসহায়,
কামনার তাড়নায় অন্ধ পঙ্গু যে আমি ভিক্ষুক,
সবার দাক্ষিণ্য-দ্বারে অর্থহীন মূঢ় প্রত্যাশায়
শূন্য ভিক্ষাভাণ্ড করে চলিয়াছি লোলুপ উৎসুক।

যে দ্যুতিরে স্তুতি কর সে আমার নহে পরিচয়,
আলোকের আবরণ অন্তরাল করেছে তিমিরে,
রঙ্গমঞ্চে দম্ভভরে করিয়া চলেছি অভিনয়,
যবনিকা-অন্তরালে দেখেছ কি অভিনেতাটিরে ?

দেখেছ কি সেথা তারে যেথা তার নাহি বেশ-বাস,
নাহি কোন প্রসাধন, নাহি কোন বাহিরের স্বর,
অতিশয় স্থূলরূপে যেখানে সে স্বয়ম্প্রকাশ—
লুব্ধ ক্ষুব্ধ আশাহত অনাবৃত লজ্জিত আতুর ?

আলোকিত রঙ্গমঞ্চে উচ্ছ্বসিতা দাও তুমি দেখা,
অন্ধকারে কোথা থাক ?  সেখানে আমি যে বড় একা।

৭

বড় একা সে নির্জনে, কেহ নাই সে গাঢ় তিমিরে,
সে নিভৃতে কোন দিন আস নাই হে অভিসারিকা,
সে মহাতমিস্রালোকে আঁধারে আঁধার আছে ঘিরে,
অন্ধকার মহাশূন্যে জ্বলে যাহা নাহি তার শিখা !

কোন দিকে নাহি পথ, কোন দিকে নাহি কোন দিশা,
জমাট কঠিন কালো আছে শুধু শূন্যতারে ভরি,
বিচূর্ণিত সাধ আশা, অপূর্ণ কামনা ক্ষুধা তৃষা
প্রেতরূপে ফিরিতেছে সে আঁধার গাঢ়তর করি।

সে অন্ধ-লোকের ব্যথা বুঝিতে পার না তুমি, সতী,
স্তব্ধীভূত হাহাকার মরে যেথা নিঃশব্দে গুমরি,

তুমি আলোকের প্রাণী, কাননের সুখী প্রজাপতি,
রঙিন পাখার ভরে ফুলে ফুলে ফিরিছ সঞ্চরি।

ফুলের কাঙাল তুমি—মূলের তো কর না সন্ধান,
যে মূল আঁধার-লোকে করিছে পঙ্কিল রসপান।

৮

হয়তো তোমারো সখি, আছে কোনো অন্ধকার লোক-
একাকিনী দিশাহারা ভ্রমিতেছ সে আঁধার দেশে,
পশিতে পারে না যেথা জীবনের উৎসব-আলোক,
পশিতে পারি নি আমি যেথা মোর অভিনেতা-বেশে।

লয়ে চল সখি মোরে, সেই তব অন্ধকার মাঝে,
মিছা স্তোকবাক্য দিয়া করিও না বৃথা অস্বীকার,
যেখানে দুর্বল তুমি, লজ্জিত মুমূর্ষু ভয়ে লাজে,
সেই গোপনতা মাঝে দেহ মোরে প্রবেশাধিকার।

ছলনার ছদ্মবেশ, অধরের অর্থহীন হাসি,
অগভীর অশ্রুধারা, অতি তুচ্ছ বাদ-প্রতিবাদ,
পুরাতন সেই কথা 'ভালবাসি, ওগো ভালবাসি'
অসহ্য হয়েছে সখি, বড় তিক্ত অতীব বিস্বাদ।

সম্পূর্ণ সমগ্র তুমি সম্পূর্ণ সমগ্র মোরে লও
যতই বীভৎস হোক পূর্ণরূপে প্রকটিত হও।

৯

এ কি এ প্রলাপ-বাণী কহিতেছি ছন্দ-গুঞ্জরণে!
সম্পূর্ণ তোমার মূর্তি পার না যে দেখাইতে কভু,
নিজেই দেখ নি যাহা আমারে তা দেখাবে কেমনে!
যতই প্রকট হও কিছু বাকি থেকে যাবে তবু

আমিও কি পারি সখি, সম্পূর্ণ দেখাতে আপনারে?
এ যে শুধু কল্পনার উচ্ছ্বসিত ছন্দ-আড়ম্বর,
সম্পূর্ণ সমগ্র রূপে কবে বল, কে দেখেছে কারে?
দৃষ্টির ওপারে আছে চিরকাল অনন্ত অম্বর।

সীমা নাই অসীমের, অনন্তের মিলিবে না শেষ,
তবু সখি, একবার স্বপনের দাও অবকাশ,
প্রত্যক্ষের পরপারে আছ তুমি, হও নি নিঃশেষ,
কল্পনা করিতে দাও, দাও তার ক্ষণিক আভাস।

অতিশয় স্পষ্টরূপে এত শীঘ্র যেও না ফুরায়ে
নিজেরে দেখাও সখি, নানারূপে ঘুরায়ে ঘুরায়ে।

১০

তোমারি মাঝারে সখি, বারে বারে নূতন করিয়া
নেহারিতে চাহি যে গো নিত্য নব অপরিচিতারে,
তারি লাগি অন্ধকারে বিঘ্ন বাধা বিপদ বরিয়া
স্পন্দিত শঙ্কিত চিত্তে যেতে চাই নিত্য অভিসারে।

যে নিগূঢ় অন্ধকারে নীহারিকা রচে মায়াপুরী,
আভাসে প্রকাশ করে রূপকথা অজ্ঞাত-লোকের
নাই কি তোমার মাঝে সে অনন্ত আঁধার-মাধুরী,
অতল রহস্য নাই কালো কালো ও দুটি চোখের?

ফুরাইয়া গেছ তুমি? অবলুপ্ত সকল মহিমা?
কোনো দূর দিব্যলোকে নাই তুমি বাঁচিয়া কি প্রিয়া?
যতটুকু দেখিতেছি ততটুকু তব শেষ সীমা?
মোর অগোচর লোকে নাই তুমি আরো প্রসারিয়া?

অদৃশ্য কল্পনালোকে, সীমাহীন স্বপন-পাথারে
নবরূপে আবিষ্কৃত হবে নাকি তুমি বারে বারে?

১১

কৃষ্ণা চতুর্দশী নিশি,—আঁধার হতেছে সখি ঘন,
কাঁপিছে তারার আলো অন্ধকার আকাশ-বিতানে,
গুমরি মরিছে বায়ু বিজন প্রান্তরে ওই শোন,
এস, আরো কাছে এস, মাথা রাখ বাহুর শিথানে।

পুরাতন আবরণ খ'সে যাক জীর্ণবাস সম,
নবপুষ্পে অলঙ্কৃত কর সখি, পুরাতন শাখা,
নবরূপে লুব্ধ কর, মুগ্ধ কর কবিচিত্ত মম,
পুরাতন তুমি থাক স্মৃতির মঞ্জুষা মাঝে ঢাকা।

অতীতে মমতা আছে, কিন্তু তাহে ভরে না যে বুক,
নিত্য নূতনের খোঁজে পিপাসার্ত ফিরি চুপে চুপে ,
বহুমুখী মন সখি, বহু-লোভে সতত উন্মুখ,
পিপাসা মিটাও তার, এক তুমি সাজ বহুরূপে।

অয়ি পুরাতন সখি, রজনী যে হয়েছে অধীরা,
পুরাতন পাত্রে কি গো ঢালিবে না নূতন মদিরা ?

১২

নূতন মদিরা চাই  চাই নিত্য নব উন্মাদনা,
নব স্রোতে নব মোহে ভাসাইতে চাহি যে তরণী,
নিত্য নূতনের পূজা করাই যে আমার সাধনা,
যে পথে পথিক আমি সে পথ যে স্বপন-সরণি।

স্বপন-সরণি 'পরে নামিয়াছে অন্ধকার রাতি,
সহসা থামিয়া গেলে, বল কেন বিশুষ্ক অধরে,
এ দুরূহ পথে সখি, কেন বল হয়েছিলে সাথী,
অকস্মাৎ মধ্যপথে থেমে যাবে যদি ক্লান্তিভরে ?

আঁধারে আঘাত কর—কটাক্ষ-বিদ্যুতে তারে হান,
রক্তিম অধর 'পরে তীব্র হাসি তোল বিচ্ছুরিয়া,

কঙ্কণে ঝঙ্কার তুলি হিম-বক্ষে শিহরণ আন,
নব রূপে মূর্ত হও, থামিয়া যেও না তুমি প্রিয়া।

কৃষ্ণা চতুর্দশী নিশি ক্রমশ হতেছে ঘনতর,
নূতন মহিমাভরে সার্থক তাহারে তুমি কর।

১৩

কৃষ্ণা চতুর্দশী নিশি—জ্যোৎস্নার হয়েছে অবসান,
আকাশ-ধরণী-ব্যাপী পুঞ্জ পুঞ্জ নিবিড় তমসা,
সূচীভেদ্য অন্ধকারে অবিশ্রান্ত ওঠে ঝিল্লিতান,
রজনীর মধ্যযামে তন্দ্রাতুর ধরণী অবশা।

রজনীগন্ধার গন্ধ অন্ধকারে ফেরে অন্ধবৎ,
গাঢ় স্তব্ধতার মাঝে সন্তর্পণে ফিরিছে কাহারা,
নিরুদ্দেশে চ'লে গেছে মহাশূন্যে দীর্ঘ ছায়াপথ,
একাকার হয়ে গেছে গিরি নদী সমুদ্র সাহারা।

নিস্তব্ধ আঁধার মাঝে চলে কোনো আয়োজন যেন,
সমস্ত রজনী ভরি ফুটিয়াছে কিসের আভাস,
মানব-মনের প্রশ্ন চিরন্তন 'কহ' 'কোথা' 'কেন'
অস্পষ্ট মূরতি ধরি সঞ্চরিছে অনন্ত আকাশ।

অজাত আলোক-স্বপ্নে উতলা যে আঁধার নিশীথ,
জ্বল জ্বল সখী তুমি, বল কেন হ'লে নির্বাপিত?

১৪

জ্বল জ্বল পুনরায় উজ্জ্বল হও গো আর বার,
একান্ত আগ্রহভরে এখনও যে ক'রে আছি আশা,
জ্বলন্ত শিখার মাঝে পুড়িতে যে চাহি বারম্বার,
আলো-লুব্ধ পতঙ্গের এখনও যে মেটে নি পিপাসা।

এসেছিনু ছুটে হায়, হেরিয়া যে জ্যোতি অপরূপ
কে নিবাল শিখা তার? জ্বাল তারে, পুনরায় জ্বাল,
হে বর্তিকা, কোন্ মন্ত্রে সম্বরিলে আপন স্বরূপ,
আলো কই, আলো কই, আলো চাই আলো, আলো, আলো।

আলোকের লাগি আমি আসিয়াছি আলোক-পিপাসী,
জ্বলন্ত শিখার মাঝে করিয়াছি আপনারে দান,
পাখা দুটি পুড়াইয়া নিবে গেলে অয়ি সর্বনাশী,
দগ্ধপক্ষ পতঙ্গের কামনার নাহি যে নিবাণ।

পুড়িয়াছে পাখা দুটি, পদপ্রান্তে প'ড়ে আছি হায়,
নির্বাপিত হে প্রদীপ, প্রজ্জ্বলিত হও পুনরায়।

## শুক্লা

১

বহ্নিলুব্ধ পতঙ্গের অসম্বৃত ক্ষুধিত নিশ্বাস
বারম্বার নিবায়েছে প্রদীপের ঊর্ধ্বমুখী শিখা,
ঘন গাঢ় অন্ধকারে নিঃসম্বল করিয়াছি বাস,
আপনার অন্ধ মোহে রচিয়াছি মিথ্যা বিভীষিকা।

পুড়িবার শিখা নাই উড়িবার পাখা নাই আর,
ভাবিয়াছিলাম বুঝি অন্ধলোকে হবে অবসান।
স্বচ্ছ হতে স্বচ্ছতর ক্রমে ক্রমে হতেছে আঁধার
নাস্তিক্যের অন্ধকারে আসিল কি আলো-ভগবান?

মুঞ্জরিছে শুষ্ক তরু, গুঞ্জরিছে মৃত মধুকর,
লুপ্তস্রোত তটিনীর অন্তরেতে জাগে গতিবেগ,
মৌনকুঞ্জ মৃদুবায়ে পুনরায় তুলেছে মর্মর,
দিগন্তে উঠিছে শশী নীলাকাশ হয়েছে নির্মেঘ।

আকাশ হইতে আলো নামিতেছে মাটির ধরায়,
নির্বাপিত প্রদীপেরে কে দিল জ্বালিয়া পুনরায়?

২

শিখাহীন প্রদীপের অন্তর্লীন প্রদীপ্ত কাহিনী
ধরেছে ভাস্বর মূর্তি জ্যোৎস্নালোকে পবিত্র পরম
স্নিগ্ধভাতি অপরূপ নহে শিখা পতঙ্গ-দাহিনী
জ্বালা নাই জ্যোতি আছে, লোভ নয় জাগায় সম্ভ্রম

স্থূলতার অন্তরালে সূক্ষ্ম শোভা ছিল সুগোপন,
বুঝি নি দেখি নি তারে, লুব্ধ আঁখি ছিল দৃষ্টিহীন;
উপলবন্ধুর পথে অন্ধকারে লালায়িত মন
বারম্বার নিজেরেই করিয়াছে শুধু প্রদক্ষিণ।

এতদিন যা চেয়েছি প্রসারিয়া ব্যগ্র দুটি বাহু
সে শুধু আমারি তৃপ্তি, ক্ষুধিতের নিষ্ঠুর আহার,
গ্রাস করি সুধাকরে তবু হায় পিপাসিত রাহু,
বুভুক্ষিত চিররিক্ত, সুধাবিন্দু মেলে নি তাহার।

আপনার হাহাকারে বধির হইয়াছিল কান,
শুনি নি তোমার কথা, বুঝি নি তোমার অভিমান।

৩

চাহি নি তোমার পানে, ছিল না তাহার অবসর,
অসংযত মত্ততায় লুব্ধ হস্তে করেছি লুণ্ঠন,
পিপাসা মেটে নি তবু, শুষ্কতর হয়েছে অধর,
দেখিতে পাই নি রূপ ছিন্নভিন্ন করিয়া গুণ্ঠন।

বাহুবলে বস্তু মেলে—তুচ্ছ বস্তু অতীব ভঙ্গুর,
নিমেষে গুঁড়ায়ে যায় বজ্রমুঠি লুব্ধ লালসার
বাদ্যযন্ত্র চূর্ণ করে সুর-লোভে অশিল্পী অসুর,
সুর সাধনার ধন ভুলে যায় তাহা বারম্বার।

বস্তুর জগতে, সখী, বারে বারে বাধা দেয় সীমা,
আজি এই জ্যো'স্নালোক অসীমের পেয়েছি সন্ধান,
দেহ নয় দেহাতীত, বস্তু নহে অবস্তু-মহিমা,
দীপ নয়, শিখা নয়, হেরিতেছি আলো অনির্বাণ।

পেলব আলোক-স্পর্শে অন্ধকার যায় বিগলিয়া
অদৃষ্টরে দেখিলাম অন্তরের অনুভূতি দিয়া।

৪

চিনিবার শুভ-লগ্ন জীবনে আসে না বহুবার,
যে আলোকে চেনা যায়, নহে তাহা বাহিরের আলো,
শুক্লা-চতুর্দশী—সে তো সাধারণ তিথি পঞ্জিকার
আসে যায় কত বার, আজ কেন লাগে এত ভালো?

ডাকে দূরে দহিয়াল, চতুর্দিক নিবিড় নির্জন,
জ্যোছনা ঘুমায় ওই বালুতটে, গিরি-সানুদেশে,
আজ কেন মনে হয় সব দ্বন্দ্ব হ'ল নিরসন,
নবীন অঞ্জন পরি নব-দৃষ্টি লভিনু নিমেষে ?

কোন্ মন্ত্রে, কহ, আজি প্রকাশিলে আপনারে প্রিয়া,
নীরবে আনত চোখে স্বমহিমা করিলে প্রচার,
তপস্যা করিতে হবে ধৈর্যভরে তোমার লাগিয়া,
কি করিয়া বুঝিলাম প্রয়োজন আছে প্রতীক্ষার ?

প্রবল পরুষকণ্ঠে কত দাবি করিয়াছিলাম,
আজ কিছু চাহি নাকো, আপনারে সঁপিয়া দিলাম।

৫

আজ বুঝিয়াছি সখি, যে শক্তিতে মোরা বলীয়ান,
অশক্তের শক্তি তাহা, অনিবার্য আনে পরাজয়,
সে শক্তি হনন করে, নিত্য রচে বাধা ব্যবধান,
পরিখা খনন করে, সৃষ্টি করে অবিশ্বাস ভয়।

দম্ভের কঠিন দুর্গ আজীবন দৃঢ় করি শুধু,
পাষাণে পাষাণ গাঁথি উচ্চ করি প্রাচীর প্রবল,
শ্যামল থাকে না কিছু' চারিদিকে মরু করে ধূ ধূ,
শক্তির প্রখর তাপে শুকাইয়া যায় সব জল।

নিজদুর্গে নিজে বন্দী,—জলবিন্দু নাহি পিপাসার,
বাহিরের পথ নাই, প্রাচীর প্রাচীর চারিদিকে,
পাষাণে কুটিয়া মাথা আপনারে হানি বার বার,
সহসা চাহিয়া দেখি, চেয়ে আছ তুমি অনিমিখে।

মন্ত্রবলে কর ত্রাণ,—মোর শক্তি হয় অবান্তর,
অনাবিল চন্দ্রালোকে স্বপ্ন দেখে ঊষর প্রান্তর।

৬

নিখিল-ভুবনভরা আলো আছে চির-জ্যোতিষ্মান.
দৃষ্টিহীন প্রাণহীন সৃষ্টি করে নিজে অন্ধকার,
যতক্ষণ প্রাণ আছে আলোকের নাহি অবসান,
সূচীভেদ্য অন্ধকারে করিবে সে আলো আবিষ্কার।

অজানার তমোলোকে কল্পনার দ্যুতিমান রথে
আলোর সন্ধান করে আলোসন্ধী মানবের মন,
নিত্য নব রশ্মিপাতে আলোকিত করে যাত্রাপথে
মৃত্যু-যবনিকা ভেদি জন্মান্তর করে দরশন।

অন্ধকারে মৃত্যু তার,—মানে না সে আপন বিনাশ,
অন্তরের অন্তস্তলে জ্বলে মৃত্যু-বিজয়িনী শিখা,
আলোকের প্রত্যাশায় ক্ষণিকের আঁধার-বিলাস
ক্ষণিকে বিলুপ্ত হয়,—আলো জ্বালে মানস-দীপিকা।

সে আলোক জ্বলিয়াছে , বিদূরিত অন্ধকার অমা,
সে আলোকে নব-রূপে চিনেছি তোমারে প্রিয়তমা।

৭

এতকাল বুঝি নাই. করিয়াছি বুঝিবার ভান,
অপরের শোনা কথা আবৃত্তি করেছি বারবার,
তোমারে তোমার মূল্যে কোন দিন করি নি সম্মান.
অপরের মানদণ্ডে করিয়াছি তোমার বিচার।

বিধাতার সৃষ্টি তুমি, রহস্যের শেষ নাহি তব,
তোমার বিশিষ্ট রূপ দেহেতেই নহে যার সীমা,
তোমার নিগূঢ় বার্তা, তোমার প্রকাশ অভিনব,
অন্তহীন অফুরন্ত বিচিত্রিত তোমার মহিমা।

বিধাতার সৃষ্টি মাঝে কোন্ স্তরে কোথা তব স্থান ?
কতটুকু জানিয়াছি ? কতটুকু করেছি স্বীকার ?
কতটুকু শক্তি আছে করিতে রহস্য-সমাধান ?
অন্ধ অহঙ্কারবশে করিয়াছি শুধু অধিকার !

অতি-পরিচয়-মোহে হেরি নাই তোমার বিস্ময়,
অপরিচিতার সাথে হ'ল আজ নব পরিচয় ।

৮

গ্রন্থ ছিল অপঠিত, মত্ত ছিনু লয়ে আবরণ
প্রতিমা সাজায়েছিনু সন্ধান করি নি দেবতার,
পূজারীর ছদ্মবেশে করিয়াছি মিথ্যা আচরণ,
ছিল না পূজার নিষ্ঠা ছিল বাহ্য মন্ত্র উপচার ।

মিথ্যা সে বিলুপ্ত হয়, সত্য শুধু বেঁচে থাকে একা,
চিরন্তন বার্তা বহি আলো আসি তমসাকে হানে,
চরম দুঃখের রাতে পরম মুহূর্ত দেয় দেখা,
থেমে যায় কলরব, নীরবতা অর্থ বহি আনে ।

আবরণ ভেদ করি গ্রন্থ দেয় আত্ম-পরিচয়,
দেবতা দর্শন দেন অতিক্রমি মাটির প্রতিমা,
হেরি যবে আবির্ভাব স্তব্ধ হয় সব অভিনয়,
আজি সখি, আঁখি ভরি হেরিলাম তোমার মহিমা ।

বুঝিলাম, তুমি শুধু নহ প্রিয়া মোহিনী সজনী,
নিখিলের সিংহাসনে অধিষ্ঠিতা তুমি যে জননী ।

৯

পঙ্ক মাঝে পঙ্কজের সম্ভাবনা কর আবিষ্কার,
অন্ধকারে আলো জ্বাল আপনারে দহিয়া·দহিয়া,
স্বপ্ন আন, মুক্তি আন, মর্তে আন বার্তা অমরার,
ক্ষমা কর, ভালবাস, জয় কর সহিয়া সহিয়া ।

অথচ লুকায়ে থাক, আপনারে রাখ সম্বরিয়া,
অবগুণ্ঠনের তলে সশঙ্কিত স্নেহভীরু মন
সুগোপনে কুণ্ঠাভরে অন্তরালে সরমে মরিয়া
অতিশয় সসঙ্কোচে করিছ অমৃত-বিতরণ।

মুখে কোন নাহি কথা, তনুখানি আনমিত লাজে,
নিজেরে লুকায়ে তবু রাখিতে তো পার নাই প্রিয়া,
আজি এই চন্দ্রালোকে রজনীর স্বপ্নপুরী মাঝে
মহিমা-মুকুটখানি বারে বারে ওঠে ঝলসিয়া।

আজি রাতে ফল্গুধারা খুলিয়া ফেলেছে আবরণে,
যূথিকার মৃদুগন্ধ স্পষ্টতর হয় ক্ষণে ক্ষণে।

১০

শুক্লা-চতুর্দশী নিশি,—আকাশে আলোর পারাবার,
যে আনন্দ উথলিছে নাহি কথা নাহি তার স্বর,
যে কথা বলিতে চাহি নীরবতা জানি ভাষা তার,
রসনা মানে না মানা,—আজি নিশি বড় যে মধুর।

নিবিড় হয়েছে রাতি, শুভ্র জ্যোৎস্না হয় শুভ্রতর
স্বপ্নাবিষ্ট আঁখি তুলি চেয়ে আছ কেন মুখপানে?
আসিয়াছি অসহায়, আমারে গ্রহণ তুমি কর,
কত দূরে আছ বল, কহ সখি, আছ কোন্‌খানে।

একদা ভাবিয়াছিনু নিঃশেষ হইয়া গেছ প্রিয়া,
কোথায় আরম্ভ তব আজি আমি খুঁজিতেছি তাই;
কাছে এস, আরো কাছে, কহ সখি, কহ বিবরিয়া,
কতদূরে আছ তুমি—সত্যই কি ব্যবধান নাই?

তোমারে পাব না জানি যদি নিজে নাহি দাও ধরা,
অয়ি চির-পলাতকা, অয়ি নারি চির-স্বয়ম্বরা!

১১

সমস্ত আকাশে আজি কত কান্তি কত কোমলতা,
মন্থর মুহূর্তগুলি স্বপ্নাতুর ধীরে ধীরে ভাসে
নীরব রয়েছ কেন, বলিছ কেন কোন কথা
জ্যোছনার সমারোহ আজি সখি, মোদের আকাশে

সমস্ত আকাশ ভরি আজি এ কি অপূর্ব উৎসব
আলোকিত মর্মবাণী আনন্দিত আকাশ জুড়িয়া,
অতীতের গ্লানি ব্যথা বিলুপ্ত হইয়া গেছে সব,
ভগ্ন-মনোরথখানি স্বপ্নলোকে গিয়াছে উড়িয়া।

দিগন্ত-রেখায় ওই মহাকাশ আসিয়াছে নামি,
ধরণীর বার্তা লাগি অপেক্ষিছে আকাশের তারা,
মৃত্তিকার মোহ ভুলি মন সখি আজি ঊর্ধ্বগামী,
না জানি কাহার লাগি দহিয়াল ডেকে ডেকে সারা।

সত্য আজি স্বপ্নময়—ভাষা আজি লভিয়াছে সুর,
অতীত-জীবন-কথা রূপকথা-সম সুমধুর।

১২

রূপসী ছিলে কি তুমি? একদিন ছিলে কি কামিনী?
রক্তিম অধর ভরি রেখেছিলে মদিরা মধুর?
পূর্ণ যৌবনের ভরে মদালসা-মরালগামিনী,
চরণের নূপুরেতে বাজাতে কি মরমের সুর?

ললিত মৃণালভুজে রেখেছিলে লুকায়ে শৃঙ্খল?
কটাক্ষকুশল আঁখি করিত কি বহ্নি-বরষণ?
সোহাগের মৃদু হাসি, অভিমানী নয়নের জল,
নিত্য নব নব রূপে করিত কি চিত্ত-পরশন?

হয়তো করিত সখি, বিজয়িনী ছিলে তুমি মানি,
হয়তো এখনো আছ—কিন্তু আজ বুঝিয়াছি প্রিয়া,
দেহের গৌরব তব পরিচয় নহে সবখানি,
মহিয়সী নহ তুমি দেহের মাধুরী বিতরিয়া।

অক্ষমে আশ্রয় দাও—পশুরে দেবত্ব কর দান,
অয়ি মহিয়সী নারি, সেই তব শ্রেষ্ঠ জয়গান।

১৩

পাশাপাশি ব'সে আছি, স্বপ্নময়ী ধরণী মধুরা
শুভ্র স্বচ্ছ লঘু মেঘ আকাশে ভাসিছে ধীরে ধীরে,
ফুটেছে যূথিকা কোথা সুগোপনে সরম-আতুরা,
তারি গন্ধ মন্দবায়ে আকুল করিছে রজনীরে।

পাশাপাশি ব'সে আছি ; শুনিতেছি আকাশের বাণী
যে আকাশ উর্ধ্বে নিম্নে চতুর্দিকে আছে প্রসারিয়া,
যে আকাশে সূর্য আসে, মেঘ ভাসে, বজ্র যায় হানি,
যে আকাশে তুমি আছ, যে আকাশে আমি আছি প্রিয়া।

সে আকাশ জ্যোৎস্নাকুল—জ্যোৎস্না নহে আলো সবিতার,
স্বপ্নাতুর সত্য সে যে, আলো নয় আলোর আশ্বাস,
ভাষা নয় ভাব শুধু,—অবর্ণিত মূর্তি কবিতার,
বস্তুহীন প্রশ্নহীন জ্যোতির্ময় অনন্ত আভাস।

অনন্ত আভাস মাঝে অনন্ত সত্যেরে দেখিলাম,
এতদিন, কহ সখি, অন্ধকারে কোথায় ছিলাম।

১৪

অনাহত বীণাতন্ত্রে সম্ভাবনা অনন্ত সুরের,
যে তন্ত্রী ছিঁড়িয়া গেছে সেও নহে সম্ভাবনাহীন,
আজি এই জোৎস্নালোকে স্বপ্ন নামে যেই সুদূরের,
সে সুদূরে সুরহীন নাহি কোন ছিন্নতন্ত্রী বীণ।

মূক পাইয়াছে ভাষা, পঙ্গু সেথা লভিয়াছে গতি,
নিরর্থক অর্থময়, ব্যর্থ সেথা নহেক শূন্যতা,
সে মহা-আলোক-লোকে স্বয়ম্প্রভ অপরূপ জ্যোতি,
চরিতার্থ করি সবে অসম্পূর্ণে দিয়েছে পূর্ণতা।

সে আলোক আজি সখি, উদ্ভাসিত তব মুখ 'পরে,
তার দিব্য দীপ্ত বাণী কাঁপিতেছে আঁখিতে অলকে,
জ্যোতির্ময়ী বার্তা তার লেখা তব কপোলে অধরে,
মর্ত মানবীরে ঘেরি অমর্তের মহিমা ঝলকে।

মহান আলোক-তীর্থে চমৎকৃত দাঁড়াইয়া আছি,
বিমোহিত আত্মহারা তোমার আত্মার কাছাকাছি।

শ্রীমান অসীম মুখোপাধ্যায়

শ্রীমান চিরন্তন মুখোপাধ্যায়

কল্যাণবরেষু—

ভাগলপুর

১৬ই শ্রাবণ, ১৩৫০

নিপীড়িত মানবের সনাতন বিশ্বাসের গান

পুরাতন ছন্দে গাহিলাম,

স্বকীয়তা নাহি কিছু :—নাহি মোর হেন অভিমান—

কর-জোড়ে শুধু চাহিলাম

প্রাণদ অভয়-মন্ত্র মৃত্যুঞ্জয় দেবতা-সমীপে

অন্ধকারে আলো দেন যে দেবতা জীবন-প্রদীপে।

১

অয়ি শুভ্রা, সুনির্মলা, অয়ি দেবী কুন্দেন্দু-বরণী,
শঙ্খশুভ্র হংস তব চিরকাল মেলে আছে পাখা
অন্তরের অন্তরীক্ষে : দেবী তুমি তিমির-হরণী
জ্যোতির্ময়ী চিরকাল মানবের মর্ম-পটে আঁকা।

যুগে যুগে নব-মূর্তি : সোম-রস এনেছ সন্ধানি
মোহিয়া গন্ধর্ব-কুল, লভিয়াছ অন্তরের স্তুতি
হেরা ও মিনার্ভা রূপে, পুস্তকশ্রী তুমি বীণাপাণি,
ক্রুশকাষ্ঠে আপনারে হাসিমুখে দিয়েছ আহুতি।

এসেছে নূতন যুগ, নব-মূর্তি লহ সরস্বতী,
নিবেছে আনন্দ-দীপ অন্ধকারে চলে হানাহানি—
পাপের প্রবল-হস্তে ভুঞ্জিতেছি নির্বাক দুর্গতি,
রক্ত-শতদল 'পরে মূর্ত হও মর্মন্তুদ বাণী।

ভাষাহীন লাঞ্ছিতেরে ভাষা দাও, কর দুঃখ দূর,
বীণাতন্ত্রে রুদ্র ছন্দে ঝঙ্কারিয়া তোল নব সুর।

২

ক্ষমা কর, মুগ্ধ ছিনু, শুনিতে পাই নি নব-সুর
এই তো নবীন যুগে করিয়াছ নব-মূর্তি দান
বিদলিত পদ্মবন—কাব্য-কুঞ্জে এসেছে কর্বুর—
যে হস্তে বাজাত বীণা সেই হস্তে তুলেছ কৃপাণ।

পূর্ণিমা হয়েছে অমা, ইন্দ্রাণী হয়েছে ভিখারিণী
অন্ধকার নহে স্নিগ্ধ আবরিয়া রেখেছে তস্কর,
কৃষ-মেঘে বিসর্পিছে বজ্র-গর্ভা বিদ্যুৎ-নাগিনী
দৈত্য-রথ-চক্র-তলে নিষ্পিষ্টের ওঠে আর্ত-স্বর।

রক্ত-মাংস-কর্দমাক্ত শবাকীর্ণ গৃহস্থ-অঙ্গন
শিবা-সারমেয়-দল সঙ্ঘবদ্ধ পিশাচ প্রমথ
লোলুপ প্রলুব্ধ-কণ্ঠে তুলেছে কি প্রমত্ত গর্জন
বিষ-দিগ্ধ লক্ষ শরে নব-রূপে এসেছে মন্মথ।

নারী নগ্না ভয়ঙ্করী—বিধর্ষিতা কলঙ্কিতা সতী
প্রলয়ের কালরাত্রে শ্মশানেতে নাচে ধূমাবতী।

৩

প্রলযেব কালরাত্রে একি তব মূর্তি বিভীষণা,
মেরুদণ্ড-শীর্ষে শোভে সুপিঙ্গল দীর্ঘ জটাভার,
কণ্ঠে শোভে মুণ্ডমালা, শিরে শোভে গরুড়ের পাখা,
হস্তে মহিষের শৃঙ্গ—দৈত্য-রক্তে করে টলমল।

কট কট কট শব্দে নর-অস্থি করিযা চর্বণ
প্রলয়-তাণ্ডবে মাতি প্রেতদলে ছাড়িছ হুঙ্কার,
কহ-কহ-কহ-কহ—উগ্রহাস্যে কাঁপিছে আকাশ,
ধ্বনিতেছে মহাশূন্যে ডমরুর ডিমি ডিমি ডিমি।

ঝম ঝম ঝম ঝম—মহোল্লাসে করিছ নর্তন,
ট'ট ট'ট ট'ট ট'ট—উঠিতেছে উগ্র ঘণ্টানাদ,
স্ফেং স্ফেং স্ফেং রবে দন্তে দন্ত করিয়া ঘর্ষণ
টক টক টক শব্দে অট্টহাস্য হাসিতেছ ভীমা।

ঘূর্ণিতলোচনা ক্ষিপ্তা তুলি তীব্র লহ-লহ-নাদ
উন্মাদিনী দিগ্বসনা ছুটিয়াছ তৃষার্তা লোলুপা,
শিহরিছে ত্রিভুবন মট মট মট মট রবে—
রক্তাক্ত রসনা মেলি মুণ্ডমালা করিছ চর্বণ

কর্ণে দোলে সূর্য চন্দ্র, বক্ষে দোলে নক্ষত্রনিকর,
নভশ্চুম্বী তুঙ্গজটা বজ্রবহ ক্রুদ্ধ-মেঘসম

সে তোমার টাকা অবিলম্বে শোধ করে দেবে, কিন্তু এখন হাতে কিছু নেই—এই সব আর কি!

বিদ্যাসাগর। অথচ স্পেন্‌সস্‌ হোটেলে নবাবের মত রয়েছে। [ খানিকক্ষণ পরে ] কি তোমরা!

দুর্গাচরণ। আমার ভাই, বড জরুরী দরকার, তা না হ'লে তোমায় বিরক্ত করতাম না এখন! [ বিদ্যাসাগর চুপ করিয়া রহিলেন। ] পরশু আসব তা হ'লে?

বিদ্যাসাগর। এস।

দুর্গাচরণ। এখন তা হ'লে উঠি।

[ চলিয়া গেলেন। বিদ্যাসাগর নিস্পন্দভাবে বসিয়াই রহিলেন। দীনময়ী আসিয়া প্রবেশ করিলেন। ]

দীনময়ী। বার্লি আনব?

বিদ্যাসাগর। আন, আর ছিরুকে একটা গাড়ি ডাকতে বল।

দীনময়ী। অসুখ শরীরে আবার কোথায় বেরুবে?

বিদ্যাসাগর। টাকার চেষ্টায় বেরুতে হবে, টাকা চাই। অমন ক'রে চেয়ে দাঁড়িয়ে থেকো না, যা বলছি, তাই কর।

[ দীনময়ী চলিয়া গেলেন। দীনবন্ধু দ্রুতপদে আসিয়া প্রবেশ করিলেন। ]

দীনবন্ধু। এই মাত্র শম্ভু খবর পাঠিয়েছে যে বীরসিংহয় আমাদের ঘরবাড়ি সব জ্বালিয়ে দিয়েছে!

বিদ্যাসাগর। অ্যাঁ! ও, হুঁ— [ চুপ করিয়া গেলেন। ]

॥ তৃতীয় দৃশ্য ॥

[ কর্মাটাঁড়ে বিদ্যাসাগর মহাশয়ের বাংলোর সম্মুখে বিস্তৃত প্রাঙ্গণ। একদল সাঁওতাল নর-নারী মনের আনন্দে নৃত্যগীত করিতেছে। মাদল, বাঁশী এবং সরল প্রাণের উচ্ছ্বসিত আনন্দে স্থানটা ভরপুর হইয়া রহিয়াছে। খানিকক্ষণ নৃত্যগীত চলিবার পর একটি বাবুগোছের ভদ্রলোক আসিয়া প্রবেশ করিলেন, তাঁহার পিছনে একজন কুলি,

কুলির মাথায় একটি মোট। ভদ্রলোক ট্রেন হইতে নামিয়া আসিয়াছেন। তিনি আসিয়া স্তম্ভিত হইয়া খানিকক্ষণ দাঁড়াইয়া রহিলেন, এই সাঁওতালের ভিড় তিনি প্রত্যাশা করেন নাই। তাঁহার আগমনে সাঁওতালদের নাচগান বন্ধ হইয়া গেল। সকলে কৌতূহলী হইয়া আগন্তুককে দূর হইতে দেখিতে লাগিল। একটি বৃদ্ধ মাঝি আগাইয়া আসিল। তাহার কাঁধে মাদল ঝুলিতেছে। ]

মাঝি। তুই কে বটিস? কুথা থেকে আলি?

বাবু। আমি কলকাতা থেকে আসছি। বিদ্যাসাগর মশাই কি এইখানেই থাকেন?

মাঝি। হাঁ। উই যে তার ঘর।

[ বাংলোটা দেখাইয়া দিল। বাবু কুলিকে লইয়া বাংলোর ভিতরে প্রবেশ করিলেন। কুলি জিনিস রাখিয়া চলিয়া গেল। বাবু বাহিরে আসিলেন। ]

বাবু। বিদ্যাসাগর মশায় কোথায়?

মাঝি। হুথাকে নাই?

বাবু। কই, না।

একটি মেয়ে। উ যে রূপনিকে দেখতে গেল গো।

বাবু। রূপনি কে?

মেয়েটি। এতোয়ারি মাঝির বিটি, তার বড্ডা অসুখ।

বাবু। তোমরা এখানে নাচগান করছ যে?

মাঝি। [ হাসিয়া ] আমরা হেথাকে রোজ আসি। বিদ্যাসাগর বাবুটি লোক বডা ভাল যে গো! হামরা ঝুড়ি, সুপ, মোড়া বুনে বুনে আনি, উ পয়সা দিয়ে কিনে লেন—

মেয়েটি। আমাদের খেতে দেয়, পয়সা দেয়, চুড়ি কিনে দেয—এই দেখ না কেনে!

[ হাতের চুড়ি দেখাইল। ইহাতে তাহার সঙ্গিনীরা সাঁওতালী ভাষায় তাহাকে কি বলিল এবং সকলে কলরব করিয়া হাসিয়া উঠিল। ]

মাঝি। তুমি উয়ার কে বটে?

[ বিদ্যাসাগর মহাশয় প্রবেশ করিলেন। শরীর শীর্ণ, মুখে বার্ধক্যের

বিদ্যাসাগর। হরেন যে, কি খবর ?

হরেন। রাজকৃষ্ণবাবু এই চিঠিটি দিয়েছেন।

[ একটি পত্র বাহির করিয়া দিলেন। ]

বিদ্যাসাগর। তোমার হাতে চিঠি পাঠাবার মানে? পোস্টাপিস তো আছে ?

হরেন। আমারই দরকার, তাই ভাবলাম—

বিদ্যাসাগর। তা বুঝেছি। [ সাঁওতালদের প্রতি ] তোরা ওদিকে চ, তোদের জন্যে মকাই পুড়িয়ে রেখেছি।

মেয়েটি। রূপনিকে কেমন দেখে আলি তুই ?

বিদ্যাসাগর। বেশ ভাল আছে সে।

[ সাঁওতালরা কলরব করিতে করিতে চলিয়া গেল। বিদ্যাসাগর পত্রখানি পড়িতে লাগিলেন। তাঁহার ভ্রূযুগল কুঞ্চিত হইল এবং পত্র পাঠ শেষ করিয়া যখন তিনি চক্ষু তুলিলেন, তখন দেখা গেল তাঁহার দৃষ্টি দিয়া আগুন ছুটিতেছে। কিন্তু তিনি কথা বলিলেন ধীরে ধীরেই— ]

বিদ্যাসাগর। আমায় ক্ষমা কর তোমরা, আমি আর পারব না। আমার আর সামর্থ্য নেই।

হরেন। [ ইতস্তত করিয়া ] কিন্তু—

বিদ্যাসাগর। [ ঈষৎ উত্তেজিত ] তুমি যা বলবে তা আমি জানি, না ব'লে যে ছাড়বে না, তাও জানি, আমার কথাটা আগে শেষ করতে দাও। ক্রমাগত বিধবা-বিবাহ দিয়ে দিয়ে আমি সর্বস্বান্ত হয়েছি। মানসিক শক্তি যা ছিল তাও নিঃশেষ হয়েছে। আমাকে রেহাই দাও তোমরা।

[ হরেন ক্ষণকাল নীরবে দাঁড়াইয়া রহিলেন। ]

হরেন। আমি বড় মুশকিলে পড়েছি। আপনি যে বিধবাটির সঙ্গে আমার ভায়ের বিয়ে দিয়েছিলেন, সে তাকে পরিত্যাগ ক'রে পালিয়েছে। মেয়েটি এখন আমার ঘাড়েই এসে পড়েছে, শুধু তাই নয়, পাড়াগাঁয়ে বাস করি, সবাই একঘরে করেছে আমাকে, ধোপা, নাপিত বন্ধ—

বিদ্যাসাগর। আমাকে বলে কি হবে! তার নামে আদালতে নালিশ করগে যাও।

বিদ্যাসাগর। জোচ্চোর পাজি বদমাইসদের শাসন করবার অধিকার আদালতের, আমার নয়।

হরেন। আপনিই তো বিয়ে দিয়েছিলেন, এখন যদি—

বিদ্যাসাগর। তোমার ভাই কচি খোকা কি না, তাকে ভুলিয়ে আমি তার বিয়ে দিয়েছি! বণ্ডে সই করে নগদ টাকা নিয়ে তবে বিয়ে করেছে সে, অমনই করে নি!

[ হরেন চুপ করিয়া রহিলেন। বিদ্যাসাগর বলিয়া উঠিলেন।]

সে হারামজাদা গেল কোথায়?

হরেন। সে শান্তিপুরে গিয়ে লুকিয়ে আবার একটা বিয়ে করেছে।

বিদ্যাসাগর। আবার বিয়ে করেছে! [ সহসা যেন কোন অস্পৃশ্য বস্তুর সান্নিধ্যে সঙ্কুচিত হইলেন ] স'রে যাও, স'রে যাও এখান থেকে, চণ্ডাল চণ্ডাল তোমরা, তোমাদের ছায়া মাড়ালে পাপ হয়!

[ হন হন করিয়া বাংলোর দিকে আগাইয়া গেলেন। ]

হরেন। [ অর্ধস্বগত ] ভগবানের বিধান উলটে দেবার বেলায় পাপ হয় না!

[ বিদ্যাসাগর যে ইহা শুনিতে পাইবেন তাহা তিনি প্রত্যাশা করেন নাই, কিন্তু বিদ্যাসাগর শুনিতে পাইলেন এবং শুনিয়াই ফিরিলেন।]

বিদ্যাসাগর। ভগবানের সঙ্গে আলাপ আছে নাকি তোমার? তাঁর বিধান নিয়ে আলোচনা করেন তোমার সঙ্গে তিনি?

[ হরেন অতিশয় অপ্রতিভ হইয়া পড়িলেন। ]

হরেন। না, মানে আমি বলছিলাম যে, ভগবানের বিধান ওলটানো যায় না। এত বিধবার তো বিয়ে হ'ল কিন্তু ফের আবার অনেকে বিধবা হয়েছে। অদৃষ্টে যা থাকে, তা—

বিদ্যাসাগর। এত বড় অদৃষ্টবাদী যদি তুমি, তা হ'লে বিপদে প'ড়ে প্রতিকারের আশায় এতদূর ছুটে এসেছ কেন? ঘরে ব'সে থাকলেই হ'ত অদৃষ্টের ওপর নির্ভর করে?

হরেন। [ আমতা আমতা করিয়া ] না—তা—বিধবারা—

বিদ্যাসাগর। যাদের স্বামী দ্বিতীয়বার ম'রে গেল, আবার বিয়ে করুক না তারা, পথ তো বন্ধ নেই, পুরুষরা তো হরদম করছে!

হরেন। [ বিস্মিত ] আবার বিয়ে করবে!

বিদ্যাসাগর। করুক না, ক্ষতি কি! তুমি যে পাঁচবার ফেল ক'রে বি. এ. পাশ করেছ তাতে ক্ষতিটা কি হয়েছে! দুবার ফেল করবার পর বিধাতার বিধান ব'লে কপালে হাত দিয়ে ব'সে থাকলেই পারতে!

হরেন। [ প্রতিবাদেচ্ছু কিন্তু ভীত ] পরীক্ষায় পাস করা আর বিয়ে করা—

বিদ্যাসাগর। কিছু তফাৎ নেই, পরীক্ষা পাস করলে ছেলেদের হিল্লে হয়, আর বিয়ে করলে মেয়েদের হিল্লে হয়—

হরেন। [ সবিনয়ে ] আমি আপনার সঙ্গে তর্ক করতে আসি নি, সে ক্ষমতাও নেই আমার, আমাকে—

বিদ্যাসাগর। [ অধীর ভাবে ] না, আমি কিছু করতে পারব না। গাঁটের পয়সা খরচ ক'রে লোককে ঘুষ দিয়ে দিয়ে এই হতভাগা সমাজের ভাল করবার চেষ্টা যতদিন পেরেছি করেছি। [ সহসা উচ্চতর কণ্ঠে ] আমার জন্তে আমার কাছে কেউ কখনও আসনি তোমরা, তোমরা বারবার এসেছ আমাকে দোহন করতে, শোষণ করতে। আর কিছু নেই, দেনায় মাথার চুল পর্যন্ত বিকিয়ে গেছে, যাও এবার।

হরেন। আপনি তাড়িয়ে দিলে কোথায় যাব বলুন?

বিদ্যাসাগর। উচ্ছন্ন যাও। তোমাদের জ্বালায় অস্থির হয়ে এই তেপান্তর মাঠে পালিয়ে এসে সাঁওতালদের ভেতর বাস করছি, তবু আমায় রেহাই দেবে না তোমরা?—এ কি পাপ!

[ হরেন একটু অপমানিত বোধ করিলেন, ঈষৎ বিচলিতও হইলেন। ]

হরেন। আচ্ছা, আমি যাচ্ছি। ওই বিধবাটিকে নিয়ে আমি কি ক'রব বলে দিন।

বিদ্যাসাগর। ওর গলায় পা দিয়ে মেরে ফেলগে যাও, আপদ চুকে যাক।

[ হরেন নীরব। বিদ্যাসাগর বলিয়া চলিলেন। ]

ও ছাড়া আর কিছু করবার নেই, ওদের ছেঁচে থেতলে দ'লে পিষে শেষ করে দিয়ে চণ্ডীমণ্ডপে বসে থেলো হুঁকোয় তামাক টানগে যাও। অনেক রকম করে দেখলাম, ওদের বাঁচাবার উপায় নেই এ দেশে—এ পিশাচের দেশ।

[ কুলিটি একটি অবগুণ্ঠিতা নারীকে লইয়া প্রবেশ করিল। ]

অ্যাঁ, একেবারে এনে হাজির করেছ!

হরেন। [ কাঁচুমাচু ] আমি একে স্টেশনে বসিয়ে রেখে এসেছিলাম।

কুলি। উনি কাঁদতে লাগলেন যে!

হরেন। তা হলে—

কুলি। আমার পয়সা দিন।

[ হরেন কম্পিত হস্তে ব্যাগ বাহির করিয়া পয়সা দিলেন। কুলি চলিয়া গেল। বিদ্যাসাগর স্তম্ভিত হইয়া গিয়াছেন। নিদারুণ ক্রোধভরে কি একটা বলিতে গিয়া তিনি থামিয়া গেলেন, অবনতমুখী মেয়েটির দিকে চাহিয়া আত্মসম্বরণ করিলেন। ]

বিদ্যাসাগর। ফ্যালফ্যাল করে চেয়ে থেকে আর কি হবে, যাও নিয়ে গিয়ে ঘরে বসাওগে।

[ হরেন মেয়েটিকে লইয়া চলিয়া গেলেন। তাঁহাদের প্রস্থানপথের দিকে ক্ষণকাল চাহিয়া থাকিয়া দীর্ঘনিশ্বাস ফেলিয়া বিদ্যাসাগর স্বগতোক্তি করিলেন। ]

কোন্ পাপে এই হতভাগীরা এদেশে এসে জন্মেছে কে জানে!

[ পিওন আসিয়া প্রবেশ করিল এবং একখানি চিঠি দিয়া গেল। পত্রখানি পড়িতে পড়িতে বিদ্যাসাগরের মুখ আনন্দোদ্ভাসিত হইয়া উঠিল। ]

বাঃ, চন্দ্রমুখী এম. এ. পাস করেছে!

[ এদিক ওদিক চাহিতে চাহিতে হরেন বাংলো হইতে বাহির হইয়া আসিলেন। ]

কি, খুঁজছ কি?

হরেন। আমার টিকিটখানা কোথায় প'ড়ে গেল! ও, এই যে।

[ টিকিট কুড়াইয়া লইয়া ব্যাগ বাহির করিয়া সেটি যথাস্থানে রাখিলেন। ]

বিদ্যাসাগর। রিটার্ন টিকিট কেটে এসেছ বুঝি! একে আমার ঘাড়ে চাপিয়ে দিয়ে পরের ট্রেনেই লম্বা দেবে! [ হরেন নিরুত্তর। ]

দেখ এ সব তোলা থাকছে, স্বদে আসলে কড়ায় ক্রান্তিতে সব শোধ দিতে হবে একদিন তোমাদের। মনে রেখো, ওরাও ছেড়ে কথা কইবে না, বুঝেছ? [ হরেন চুপ করিয়া রহিলেন ] ওদেরও সুদিন আসছে, ওরাও লেখাপড়া শিখছে। আমি তখন বেঁচে থাকব না হয়তো। ( সহসা উচ্ছ্বসিত হইয়া ) তখন আর একবার আমি

জন্মাতে রাজি আছি এ দেশে, যেদিন আমাদের দেশের শিক্ষিতা মেয়েরা বাধা না হ'য়ে শক্তি হবে, সেদিন আবার যেন জন্মাই আমি এ দেশে—

[ বলিতে বলিতে আবেগভরে তিনি থামিয়া গেলেন। দূর চক্রবালরেখায় স্বপ্নাবিষ্ট দৃষ্টি নিবদ্ধ করিয়া তিনি যেন সেই অনাগত ভবিষ্যৎকেই দেখিতে লাগিলেন। কয়েকটি নিবিড় মুহূর্ত নীরবে অতিবাহিত হইয়া গেল। ]

## ॥ চতুর্থ দৃশ্য ॥

[ কলিকাতায় বিদ্যাসাগর মহাশয়ের বাসা। দীনময়ী ও দীনবন্ধু কথা কহিতেছেন। ]

দীনময়ী। তুমি আমাকে কর্মাটাঁড়ে নিয়ে চল ঠাকুরপো, শুনছি সেখানে ওঁর শরীরটা ভাল নেই, আমি দুর্গা ঠাকুরপোকেও খবর দিয়েছি।

দীনবন্ধু। তা বেশ করেছ। কিন্তু তুমি নারায়ণকে নিযে যাও, আমার ছুটি কম।

দীনময়ী। নারায়ণকে নিয়ে যাবার হ'লে আগেই যেতুম।

[ দীনবন্ধু ভ্রূকুঞ্চিত করিয়া ক্ষণকাল চাহিয়া রহিলেন। ]

দীনবন্ধু। কেন, বাধাটা কি ?

দীনময়ী। বলেছেন, তার মুখদর্শন করব না।

দীনবন্ধু। কেন, হঠাৎ ?

দীনময়ী। দোষ নারায়ণেরই। [একটু থামিয়া] আমার কপালেরই দোষ।

দীনবন্ধু। বিধবা বিয়ে ক'রেই ওর মতি গতি বিগড়ে গেল, যে যাই বলুক, এই বিধবাগুলো অপয়া।

দীনময়ী। ও কথা ব'লো না, ও কথা বলতে নেই। [ অস্ফুট স্বরে ] কেউ অপয়া নয়, কেউ অপয়া নয়, সবাই ভাল।

দীনবন্ধু। এখানে এসেই আর একটি যা খবর পেলাম, তা তো ভয়ঙ্কর।

দীনময়ী। কি ?

দীনবন্ধু। এই পাড়াতেই আজ একটি বিধবা-বিয়ে হবে, বরপক্ষের লোকেরা নিমন্ত্রণ-পত্রে ছাপিয়েছে যে, দাদা নাকি বিয়েতে থাকবেন। বিরুদ্ধ

পক্ষের লোকেরা একদল গুণ্ডা ঠিক ক'রে রেখেছে যে, বিয়ে পণ্ড করে দেবে ; দাদা যদি তাতে বাধা দিতে যান, দাদাকে মারবে।

দীনময়ী। [ শিহরিয়া উঠিলেন ] ওমা, মারবে।

দীনবন্ধু। তাই তো শুনেছি, ভাগ্যে দাদা এখানে নেই , তা ছাড়া তুমি যখন যেতে চাইছ, তখন আসবারও কোন খবর নেই নিশ্চয়।

দীনময়ী। অনেকদিন কোন চিঠিপত্র পাইনি, তুমি আমাকে আজই নিযে চল ঠাকুরপো, আমার মনটা বড় খারাপ হয়েছে, ডান চোখের পাতাটা ক্রমাগত নাচছে কাল থেকে।

দীনবন্ধু। দেখি, ছুটি তো বেশি নেই, এর মধ্যে বীরসিংহয় যাওয়া দরকার একবার।

দীনময়ী। আমাকে পৌছে দিয়েই চ'লে এসো তুমি।

দীনবন্ধু। দেখি।

[ বিদ্যাসাগর প্রবেশ করিলেন। সঙ্গে অবগুণ্ঠিতা সেই মহিলাটি, যাহাকে হরেন কর্মাটাঁড়ে রাখিয়া আসিয়াছিলেন। ]

দীনবন্ধু। [ প্রণামান্তে ] আপনি চ'লে এলেন যে ?

বিদ্যাসাগর। আমাকে কি সুস্থির হয়ে থাকতে দেবে এরা ? হরেন একে নিয়ে গিয়ে হাজির, এর একটা ব্যবস্থা করবার জন্যে আসতে হ'ল, কি যে করব তাও জানি না [ দীনময়ীকে ] আপাতত এইখানেই থাক।

দীনময়ী। বেশ তো ! [ মহিলাটিকে ] এস।

[ তাঁহাকে লইয়া ভিতরে চলিয়া গেলেন। ]

বিদ্যাসাগর। তোমার এখন ছুটি নাকি ?

দীনবন্ধু। এক সপ্তাহের ছুটি নিয়েছি, আজ বউঠানকে নিযে কর্মাটাঁড়ে যাব ভাবছিলাম, আপনার শরীরটা খারাপ শুনলাম, সেখানে—

বিদ্যাসাগর। তুমি একবার রাজকেষ্টকে খবর দাও দিকি, এ মেয়েটির একটা ব্যবস্থা ক'রে ফেলি।

দীনবন্ধু। ডেকে আনব তাঁকে ?

বিদ্যাসাগর। পারলে ভালই হয়।

দীনবন্ধু। যাচ্ছি।

[ চলিয়া গেলেন। বিদ্যাসাগর ভিতরের দিকে যাইতেছিলেন, এমন সময় ডাক্তার দুর্গাচরণ আসিয়া প্রবেশ করিলেন। ]

দুর্গাচরণ। এই যে তুমিই এসে গেছ দেখছি, তোমার শরীর খারাপ শুনে বউঠান আমাকে ডেকে পাঠিয়েছিলেন। তারপর, আছ কেমন ?

বিদ্যাসাগর। খাসা আছি।

দুর্গাচরণ। বিয়ের নিমন্ত্রণে এসেছ বুঝি ?

বিদ্যাসাগর। কার বিয়ে ?

দুর্গাচরণ। এ পাড়ায় আজ যে একটি বিধবা-বিবাহ হচ্ছে—এ খবর পাও নি তুমি ? নিমন্ত্রণ-পত্রে তো তোমার নাম ছাপা হয়েছে দেখলাম।

বিদ্যাসাগর। ও, হ্যাঁ, মনে পড়েছে। না, আমি সেজন্যে আসি নি, আমি এসেছি অন্য কাজে।

দুর্গাচরণ। ও বিয়েতে না যাওয়াই ভাল।

বিদ্যাসাগর। এসেছি যখন, যাব বই-কি।

দুর্গাচরণ। শুনছি, বিরুদ্ধ পক্ষের লোকেরা একটা মারপিট ক'রে বিয়েটা পণ্ড ক'রে দেবার চেষ্টায় আছে. এমন কি, তোমাকেও মারবে ব'লে শাসিয়ে বেড়াচ্ছে।

বিদ্যাসাগর। তা আর আশ্চর্য কি, বীরপুরুষের তো অভাব নেই দেশে।

দুর্গাচরণ। যত সব ছোটলোকদের কাণ্ড, যেও না ওখানে। কি দরকার ?

বিদ্যাসাগর। এই স্যাঁতসেঁতে দেশে পুতুপুতু ক'রে বেঁচে থাকারই বা কি দরকার ?

দুর্গাচরণ। হ্যাঁ, ভাল কথা মনে পড়েছে—একজন দেখা করতে চায় তোমার সঙ্গে, নিয়ে আসি তাকে। ভারী আগ্রহ তার।

বিদ্যাসাগর। কে ?

দুর্গাচরণ। দাঁড়াও, নিয়ে আসি, এলেই দেখতে পাবে। তুমি কোথাও বেরিও না, আসছি আমি।

[ চলিয়া গেলেন। বাহিরে দূরে একটা কোলাহল উঠিল। রাজকৃষ্ণ প্রবেশ করিলেন। ]

বিদ্যাসাগর। এস, দীনো কোথা গেল ?

রাজকৃষ্ণ। আসছে, কার সঙ্গে কথা কইছে।

বিদ্যাসাগর। দীনোর মুখে শুনেছ বোধ হয়, আমি এসেছি হরেনের সেই—

রাজকৃষ্ণ। হ্যাঁ, শুনেছি সব। হরেনের ভাইটা সত্যিই আবার বিয়ে ক'রে পালিয়েছে। কি করা যায় বল তো? [ বাহিরের কোলাহল নিকটবর্তী হইল। ]

রাজকৃষ্ণ। এরা বিয়েটাকে সত্যিসত্যি পণ্ড করবে দেখছি। শুনেছ সব ঘটনা?

বিদ্যাসাগর। শুনেছি।

রাজকৃষ্ণ। কি কাণ্ড দেখ দিকি, আশ্চর্য!

বিদ্যাসাগর। এখনও আশ্চর্য হচ্ছ তুমি এইটেই আশ্চর্য! আমার নিজেরই এখন মাঝে মাঝে সন্দেহ হচ্ছে, হয়তো আমিই ভুল করেছি, সারাজীবন সর্বস্ব ব্যয় ক'রে পুঁইগাছে আঙুর ফলাবার চেষ্টা করেছি। [ সহসা ] কিন্তু ভাই রাজু, সত্যি ক'রে বল তো, একটা বিধবার মুখেও কি হাসি ফোটাতে পারি নি আমি, একজনের জীবনেও কি সুখ ফিরিয়ে আনতে পারি নি, এতদিনের এত চেষ্টা সব ব্যর্থ হয়ে যাবে?

রাজকৃষ্ণ। সকলের খবর তো জানি না, তবে সুখী হয়েছে বই-কি কেউ কেউ।

বিদ্যাসাগর। ( সাগ্রহে ) হয়েছে?

রাজকৃষ্ণ। নিশ্চয়ই হয়েছে, হবার তো কথাই।

[ বাহিরের কোলাহলটা আরও নিকটবর্তী ও স্পষ্টতর হইল। দীনময়ী বাহির হইয়া আসিলেন। ]

দীনময়ী। কিসের এত গোলমাল?

[ ব্যস্তসমস্ত হইয়া দীনবন্ধু প্রবেশ করিলেন ও তাড়াতাড়ি কপাটে খিল লাগাইয়া দিলেন। ]

বিদ্যাসাগর। কি হ'ল?

দীনবন্ধু। একদল গুণ্ডা রাস্তার ওপর দাড়িয়ে হল্লা করছে।

বিদ্যাসাগর। করলেই বা, কপাট বন্ধ করছিস কেন?

দীনবন্ধু। মানে, তারা বলছে—

বিদ্যাসাগর। আমাকে মারবে, এই তো?

দীনবন্ধু। তারা বিয়েটা পণ্ড ক'রে দিতে চায়।

বিদ্যাসাগর। কারও সাধ্য নেই বিয়ে পণ্ড করে, এ বিয়ে হবেই।

[ কোলাহল আরও নিকটবর্তী হইল, বিদ্যাসাগর দ্বারের দিকে অগ্রসর হইলেন। ]

রাজকৃষ্ণ। কি দরকার এখন বাইরে যাবার ?

দীনবন্ধু। আপনাকে অনুনয় করছি, আপনি এখন বাইরে যাবেন না।

দীনময়ী। তোমার পায়ে পড়ছি, এখন বেরিও না তুমি।

[ বিদ্যাসাগর কোন উত্তর দিলেন না, কপাট খুলিয়া বাহির হইয়া গেলেন। ]

দীনময়ী। ঠাকুরপো, তুমি যাও ওঁর সঙ্গে।

রাজকৃষ্ণ। আমি যাচ্ছি ! [ চলিয়া গেলেন। ]

দীনবন্ধু। কোন ভয় নেই, দাদাকে দেখলেই ব্যাটারা পালাবে সব, ওদের মুখেই যত আস্ফালন। [ জনৈক ভৃত্যের প্রবেশ। ]

ভৃত্য। যে মাঠাকরুণটি এখন এলেন, তিনি বড় কাঁদাকাটি করছেন, আপনাকে ডাকছেন। [ দীনময়ী চলিয়া গেলেন। ]

দীনবন্ধু। ছুটি নিয়ে এলাম একটু বিশ্রাম করতে, এ এক ফ্যাসাদে পড়া গেল দেখছি।

[ বাহিরের গোলমাল কমিয়া গেল। দীনবন্ধু ভিতরের দিকে যাইতেছিলেন, এমন সময় নারায়ণচন্দ্র আসিয়া প্রবেশ করিলেন। ]

নারায়ণ। [ চুপিচুপি ] শুনলাম বাবা এসেছেন ?

দীনবন্ধু। হ্যাঁ তুই এতক্ষণ ছিলি কোথা ?

নারায়ণ। বাড়িতেই ছিলাম, তবে—

দীনবন্ধু। কি, ব্যাপার কি বল তো, হয়েছে কি, কি করেছিস তুই ?

নারায়ণ। তা আমি আপনাকে বলতে পারব না, কিন্তু আমি আমার অপরাধের জন্যে সত্যিই দুঃখিত, বাবার পায়ে ধ'রে ক্ষমা চাইতে চাই, কিন্তু তাঁর কাছে যেতে সাহস হচ্ছে না আমার। আপনি যদি একটু তাঁকে—

দীনবন্ধু। ও বাবা, সে আমি পারব না, তোমার মাকে গিয়ে ধর বরং তিনি যদি কিছু—[বাহিরের খোলা দ্বারের দিকে চাহিয়া] দাদা আসছেন, চল, আমরা ভেতরে যাই। [ উভয়ের প্রস্থান। বিদ্যাসাগর প্রবেশ করিলেন। ]

বিদ্যাসাগর। হেরে গেলাম, ভেঙে চুরে পণ্ড ক'রে দিয়ে গেল সব।

[ রাজকৃষ্ণ প্রবেশ করিলেন। ]

রাজকৃষ্ণ। শুনছি এর পরেই আর একটা লগ্ন আছে, দেখি যদি তাতে বিয়েটা হয়ে যায়, আমি একটু সামলে-সুমলে দিইগে ? আমি যাচ্ছি, বুঝলে ?

[ বিদ্যাসাগর কোন উত্তর দিলেন না। রাজকৃষ্ণ চলিয়া গেলেন। ]

বিদ্যাসাগর। উঃ, কি দেশ! [ দীনময়ী আসিয়া প্রবেশ করিলেন ]

দীনময়ী। ওগো, এদিকে এক কাণ্ড হয়েছে।

বিদ্যাসাগর। কি?

দীনময়ী। মেয়েটি ঘ'ষে ঘ'ষে মাথার সিঁদুর তুলে ফেলেছে, বলছে আমাকে একটা থান দিন।

[ মেয়েটি প্রবেশ করিল। সত্যই সে মাথার সিঁদুর ঘষিয়া তুলিয়া ফেলিবার চেষ্টা করিয়াছে। চুল আলুলায়িত। ]

মেয়েটি। [ দীনময়ীকে ] কই, আমাকে একটা থান-কাপড় দিন।

বিদ্যাসাগর। তুমি অমন করছ কেন? তোমাকে তো বলেছি, তোমার একটা ব্যবস্থা ক'রে দিয়ে আমি—

মেয়েটি। [ তিক্তকণ্ঠে ] আর আপনাকে ব্যবস্থা করতে হবে না। আপনার ব্যবস্থা আমি জানি, ও নোংরামি আমি আর করব না, বিধবা হয়ে—ছি ছি ছি ছি—আমারও মতিচ্ছন্ন হয়েছিল, তাই—

বিদ্যাসাগর। তুমি অমন কথা বলছ কেন? তুমি তো কোন অন্যায় কর নি মা, শাস্ত্রে—

মেয়েটি। আপনাদের শাস্ত্র থাক, হিঁদুর ঘরের বিধবা আমি, বামুনের মেয়ে—ছি ছি ছি—আমায় ছেড়ে দিন, আমি কাশী চ'লে যাই [ কাশীর উদ্দেশ্যে নমস্কার করিল ] আমার আর কোন গতি নেই, শাড়ি সিঁদুর আর চাই না আমি, আমাকে একটা থান দিন দয়া ক'রে।

[ দীনময়ী বিদ্যাসাগরের দিকে চাহিলেন! বিদ্যাসাগর নতমুখে ক্ষণকাল চিন্তা করিলেন। ]

বিদ্যাসাগর। দাও, তাই দাও, থানই দাও একখানা।

দীনময়ী। এস। [ মেয়েটিকে লইয়া ভিতরে চলিয়া গেলেন। ]

বিদ্যাসাগর। মাটির গুণ, কুসংস্কার সহজে ঘুচতে চায় না।

[ নীরবে খানিকক্ষণ দাঁড়াইয়া রহিলেন। ]

এই তো হ'ল! সারা জীবন ধ'রে কি করলাম! যুক্তি দিয়ে বোঝাবার চেষ্টা করলাম, কেউ বুঝল না; শাস্ত্র ঘেঁটে বিধান বার করলাম, কেউ মানল না; আইন পাস করলাম, তাতেও কিছু হ'ল না, ঘুষ দিয়ে লোক ধ'রে ধ'রে বিয়ে দিলাম, তারা দু'হাত পেতে টাকাগুলো নিলে কিন্তু মেয়েগুলোকে ফেলে পালাল; আজ

দেখলাম, গুণ্ডা লাগিয়ে বিয়ে ভেঙে দিচ্ছে; যাদের দুঃখ মোচনের জন্যে এত করলাম, তারাও সুখী নয়—এই তো গাল দিতে দিতে সিঁদুর মুছে থান প'রে কাশী চলল। [কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন] আমিই হয়তো ভুল করেছি—ভুল, ভুল, মহাভুল—হয়তো রসিককৃষ্ণ-বঙ্কিমের কথাই ঠিক, জোর ক'রে কিছু করা যায় না; কিন্তু, অ্যাঁ—[আবার কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন] হ্যাঁ, ভুলই করেছি—নিজের গোঁ নিয়ে মেতে ছিলাম, চোখ চেয়ে ভাল ক'রে দেখি নি হয়তো।

[দুর্গাচরণ প্রবেশ করিলেন। তাঁহার সঙ্গে একটি মেয়ে, মাথায় চওড়া সিঁদুর, পরনে লালপেড়ে শাড়ি, কোলে সুন্দর একটি শিশু।]

দুর্গাচরণ, ব্যর্থ—ব্যর্থ—সব ব্যর্থ হয়ে গেল, হেরে গেলাম।

দুর্গাচরণ। কিসে হেরে গেলে?

বিদ্যাসাগর। সব দিক দিয়ে হেরে গেলাম ভাই! এ মেয়েটি কে?

দুর্গাচরণ। এটি তোমারই কীর্তি, বাল বিধবা ছিল, অতি কষ্টে দিন কাটছিল বেচারীর এর-ওর-তার দুয়ারে, আবার বিয়ে ক'রে সুখে ঘরকন্না করছে কেমন দেখ! কি চমৎকার ছেলেটি হয়েছে দেখ দিকি!

[মেয়েটি বিদ্যাসাগরকে প্রণাম করিল।]

বিদ্যাসাগর। তাই নাকি! [সহসা উচ্ছ্বসিত] এই তো, এই তো, এই তো, এই তো দিগন্ত বিস্তৃত মরুভূমির মাঝখানে এই তো একটি সবুজ শিষ। ব্যস্—

● যবনিকা ●

# বনফুল ও তাঁর রচনা

ডাক্তার বলাইচাঁদ মুখোপাধ্যায়ের জীবনে কোন বৈচিত্র্য নেই। ডাক্তারি পরীক্ষাগারে টাইম-বাঁধা প্রায় একই ধরনের কাজ। রোগীর সঙ্গে প্রত্যক্ষ যোগও বেশী নেই। পারিবারিক জীবনেও নেই বিশেষ উল্লেখযোগ্য পরিবর্তন।

বনফুলের কথা স্বতন্ত্র। সৃষ্টির নবত্বে, নিত্য নতুন আঙ্গিকের উদ্ভাবনায় বনফুলের বৈচিত্র্য সীমাহীন। উপন্যাস লিখতে বসেও উপন্যাসের প্রচলিত রূপ-রীতির দ্বারা তিনি আবদ্ধ নন, গল্প লিখতে বসে গল্পের প্রকরণ ভেঙে তাকে না গল্প না প্রবন্ধ এক অদ্ভুত উপায়ে তিনি হিউমার সৃষ্টি করেন। গীতিকবিতার মধ্যেও কাহিনী-কাব্যের মীড নিয়ে আসেন।

তাঁর বিষয়বস্তু এবং আঙ্গিকের অভিনবত্ব নিত্য নতুন রূপ পরিগ্রহ করে পাঠককে চমৎকৃত করে দেয়। নানা পত্র-পত্রিকার তাগিদ, বিশেষ করে 'শনিবারের চিঠি'র তাগিদ তাঁকে ক্লান্তিহীন এই নতুন সৃষ্টির নেশায় বুঁদ করে রাখে। অগণিত পাঠক সাধারণ এবং বনফুলের শুভানুধ্যায়ীরা বনফুলের এই অভাবিত শক্তির প্রকাশ দেখে মুগ্ধ।

শ্রদ্ধেয় কেদারনাথ বন্দ্যোপাধ্যায় পূর্ণিয়া থেকে ১৫।২।৩৯ তারিখে এক চিঠিতে উচ্ছ্বসিত হয়ে বনফুলকে লিখলেন :

"মণিহারির কোয়ার্টারে বসে তোমার বাবার সঙ্গে একদিন তোমার কথা হয়, তাঁকে বলেছিলুম—'বলাই, আপনার সাধারণ টাইপের এভারেজ ছেলে নয়, তাকে কোনো বিষয়ে বাধা দেবেন না, free hand দেবেন। সে আমাদের দেশের একজন হবে। আমি থাকব না—আপনি দেখে যাবেন,—তাতে আমি সে লক্ষণ পেয়েছি, তার প্রতি পূর্ণ confidence নিয়েই আজ সন্ধ্যায় আপনাকে এ কথা বললুম। আমার দীর্ঘ জীবন যদি বৃথাই না কেটে থাকে আর সাহিত্যের প্রতি আমার শ্রদ্ধা যদি লোক দেখানো না হয়, তাহলে আজকের একথাও ভগবান নিরর্থক করবেন না।" ( যষ্টি মধু, চৈত্র, ৬৬ )

নির্মোকের প্রায় সমকালেই 'মৃগয়া' উপন্যাস প্রকাশিত হয়। আর 'আহবনীয়' কবিতা গ্রন্থ প্রকাশিত হয় শ্রাবণ, ১৩৫০ সালে। ১৩৪৭ এর শেষ দিক থেকে ১৩৫০ এর প্রথম দিক পর্যন্ত এই সময়টা দেশে এবং বিদেশে এক বিপর্যয়ের কাল। রবীন্দ্রনাথের ভাষায়

ক্ষুধাতুর আর ভূরিভোজীদের
নিদারুণ সংঘাতে
ব্যাপ্ত হয়েছে পাপের দুর্দহন,
সভ্যনামিক পাতালে যেথায়
জমেছে লুটের ধন। (প্রায়শ্চিত্ত)

গুপ্ত গুহা থেকে কালনাগিনীরা বেরিয়ে এসেছে। তাদের বিষ নিঃশ্বাসের অগ্নিকণায় যুগ-যুগের তাপসদের অক্লান্ত সাধনায় যে সভ্যতা গড়ে উঠেছে তা ধ্বংস হতে চলেছে। 'দানবপদদলনে' সারা বিশ্বে ভীষণ ত্রাসের সৃষ্টি হয়েছে।

দ্বিতীয় বিশ্ব মহাযুদ্ধের প্রচণ্ড অভিঘাতে ভারতবর্ষের যুবচিত্তও উদ্বেল হয়ে উঠেছে। ব্রিটিশ সাম্রাজ্যবাদের শিকল ছেঁড়ার নেশায় তখন তারা উদ্দাম। দেখা দিল বিখ্যাত আগষ্ট আন্দোলন।

১৯৩৯ সালে জার্মানীর বিরুদ্ধে ব্রিটিশের যুদ্ধ ঘোষণার সঙ্গে সঙ্গে বড়লাটের এক কলমের খোঁচায় ভারতবর্ষকেও তার সঙ্গে যুদ্ধে জড়িয়ে দেওয়া হোল। কংগ্রেস তখন চেয়েছিল কেন্দ্রে অস্থায়ী জাতীয় সরকার গঠন করার সর্তে যুদ্ধে সহযোগিতা করতে। কিন্তু ব্রিটিশ সরকার সেই সর্ত পূরণে অস্বীকার করে।

"But later on, in 1942, when Japan was knocking at the gates of India itself and the safety of India's own people was threatencd, Congress still rufused to join in the war effort. The idea that the Hindus would be prepared to accept Japanese occupation out of sheer resentment of the British was more than most British officials could stomach They shuddered at the idea of the Indian sub-continent in the hands of men like Gandhi, the Congress leader, who, in 1942, clamly contemplated a Japanese victory and sent a message to the British people expressing his abhorrence of German Nazism and Italian Fascism but hoping that they would submit without fighting to both." (The Last Days of the British Raj.)

ব্রিটিশ সরকারের সঙ্গে আলাপ-আলোচনায় আর কোন সার্থকতা নেই দেখে গান্ধীজী প্রকাশ্য বিদ্রোহ করলেন কংগ্রেস কমিটির ৮ই আগষ্টের প্রস্তাবে। বললেন, "আমরা লড়াই করে স্বাধীনতা অর্জন করব। স্বাধীনতা টুপ করে আকাশ থেকে পড়বে না। আর এই হবে আমার জীবনের

শেষ লড়াই।" দেশবাসীকে তিনি বললেন, "করেঙ্গে য়া মরেঙ্গে" কর অথবা মর। ৯ই আগস্ট সকালে গান্ধীজী সহ কংগ্রেসের নেতারা গ্রেপ্তার হোল। কংগ্রেস বে-আইনী ঘোষিত হোল। সারা দেশ জুড়ে বিদ্রোহের আগুন জ্বলে উঠল। "As there was no definite organization and a complete lack of leadership, violent riots and assaults and sporadic disorders, such as the cutting of telegraph and telephone lines, damaging railway tracks, stations, etc.; occurred on a large scale in different parts of India. The government again adopted strong measures of repression including firing from aeroplanes. According to oficial estimates more than 60,000 people were arrested, 18,000 detained without trial, 940 killed, and, 1630 injured through police or military firing during the last five months of 1942." ( An Advanced History of India. )

এই বিশৃঙ্খল বিক্ষোভ বিহারেও প্রবলভাবে ছড়িয়ে পড়ল। বনফুল তখন ভাগলপুরে। বিশ্বপৃথিবীর সঙ্গে ভাগলপুর বা বিহারের সকল সম্পর্ক ছিন্ন হয়ে গেল। টেলিগ্রামের তার কাটা, রেল লাইন উপড়ানো। একমাত্র ভরসা রেডিও। তাও সরকার বাজেয়াপ্ত করে নিয়ে গেল। মালগুদাম লুঠ হোল। বনফুলের সঙ্গে এই বিক্ষোভের প্রত্যক্ষ কোন যোগ নেই। তিনি জীবনে কখনো প্রত্যক্ষ রাজনীতির সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন না। তবে এই বিক্ষোভের ঢেউ এসে তাঁকেও স্পর্শ করল। যারা দেশের মুক্তির জন্য মৃত্যুর মুখে ঝাঁপিয়ে পড়ছে তাদের ত্যাগ এবং আদর্শকে তিনি উপেক্ষা করতে পারেন নি। তিনি তাদের ভালোবাসেন। স্বভাবতই তিনি তাদের পরোক্ষে সাহায্য করতে লাগলেন। মাল-গুদাম যারা লুঠ করল তারা এসে আশ্রয় নিল বনফুলের বাড়ি। তিনি তখন বাঙলায় এবং ইংরেজিতে ওদের ইস্তাহার বা বুলেটিন রাত জেগে লিখে দিতেন। ওরা সেগুলো হিন্দী করে নিত এবং জীবনের ঝুঁকি নিয়ে দেওয়ালে দেওয়ালে টাঙিয়ে দিত।

সাধারণত সমকালীন ঘটনা নিয়ে বনফুল লিখতে চান না। তাতে তাঁর মনে হয় সাহিত্যের চিরকালীন মূল্য নষ্ট হয়ে যায়। তাঁর এই মনোভাব সম্পর্কে প্রশ্ন আছে কিন্তু এটাই তাঁর সাহিত্যিক দৃষ্টিকোণ। তবু আগস্ট আন্দোলনে তাঁর যে চিত্ত-বিক্ষেপ ঘটেছিল তাকে অবলম্বন করে পরবর্তীকালে তিনি 'অগ্নি' নামে একটা উপন্যাস লিখেছিলেন। ঐ উপন্যাসে কমরেড

মীনা দত্তের কাছে অন্তরার চিঠিতে যে মনোভাব ব্যক্ত হয়েছে সেটা আসলে বনফুলেরই মনোভাব। এখনো তার কোন পরিবর্তন হয় নি।

এ সময়ে আরেকটা দিক ছিল। তা হোল কমিউনিস্ট আন্দোলন। ১৯৩৪ সালে কমিউনিস্ট পার্টিকে বেআইনী ঘোষণা করলেও মার্কসবাদী মতবাদ এবং সমাজবাদী আদর্শ ক্রমশ বৃদ্ধি পেতে লাগল। শ্রমিক কৃষকের উত্তাল বিক্ষোভে তার প্রমাণ আছে। ১৯৪১ সালের শেষদিকে জার্মান নাৎসীদের সোভিয়েত আক্রমণের সঙ্গে সঙ্গে বিশ্বযুদ্ধের পটভূমি পাল্টে গেল। ১৯৪১ সালে নেহেরু ঘোষণা করলেন, "The progressive forces of the world are now aligned with the group represented by Russia, Britain, America and China." ১৯৪২ সালে কমিউনিস্ট পার্টিকে ৮ বছর পরে বৈধ ঘোষণা করা হোল। কংগ্রেস তখন বে-আইনী। কমিউনিস্ট কর্মীদের উপর বিরাট দায়িত্ব এসে পড়ল। তাদের আদর্শ সাম্যের আদর্শ, শ্রেণীভেদের অবসানের আদর্শ। দেশের লোকের মন দারুণ বিক্ষুব্ধ।

সমকালীন এই চেতনার স্পর্শ বনফুলকেও আলোড়িত করেছিল। অন্তরার চিঠিতে আছে তারই পরিচয়। অন্তরা লিখেছে, "আগস্ট—ডিস্টারবেন্সের তুমুল তুফানে সমস্ত মন এমন বিপর্যস্ত হয়েছিল যে, চুল বাঁধবার অবসর পর্যন্ত ছিল না। অথচ আমি প্রত্যক্ষভাবে ওতে যোগ দিই নি। ডেপুটি-গৃহিনীর ওসবে যোগ দেবার উপায় নেই।" বনফুলের যোগ দিতে কোন বাধা ছিল না। আসলে তিনি এসবের সঙ্গে প্রত্যক্ষ ভাবে জড়িত থাকতে চান না। তাঁর সৃষ্ট চরিত্র অন্তরা একদিন কমিউনিষ্টদের দলে ছিল। তারপর ডেপুটিকে বিয়ে করে সরে পড়েছে। তার এই দলে যোগ দেওয়ার পেছনে কারণ স্বরূপ সে বলেছে, "তোমাদের দলে যতদিন ছিলাম, ততদিন বুঝিনি, এখন কিন্তু ভাল ক'রে বুঝতে পারছি যে, আমার অন্তত কমিউনিস্ট হওয়ার প্রেরণা ছিল দেশপ্রেম নয়, আত্মপ্রেম। ক্যাপিটালিস্টদের ধ্বংস করার যে মুখস্থ বুলি আওড়াতাম, তা, পরশ্রীকাতরতার তাড়নায়, প্রোলেটারিয়েটদের প্রতি বেদনা-বোধের তীব্রতায় নয়।···যে পরশ্রীকাতরতাটা প্রকাশ করতে আগে লোকে লজ্জিত হ'ত, একটা বড় নামের মুখোশ প'রে তা'ই ঢাক-ঢোল বাজিয়ে প্রচার করাটা গৌরবজনক হয়ে দাঁড়িয়েছে আজকাল। কিন্তু ভেবে দেখ, ধনীমাত্রই পাজি, শ্রীসম্পন্ন ব্যক্তিমাত্রেই জুয়াচোর—এই নীতি প্রচার করা অন্য যে-কোন দেশের পক্ষে শোভন হোক, ভারতবর্ষের পক্ষে নয়।···

প্রকৃত সাম্যবোধ আত্মানুসন্ধী হিন্দুধর্মেই আছে, অন্য কোন ধর্মে নেই, কারণ সাম্যবোধ জিনিসটা আধ্যাত্মিক আধিভৌতিক, পশু-জগতে ওর স্থান নেই।......

"...কিন্তু ভুল বুঝো না আমাকে। মনে ক'রো না যে, আমি কমিউনিজমের উপর বিদ্বেষ-ভাবাপন্ন। যে সাম্যের আদর্শে মুগ্ধ হয়ে তোমাদের দলে যোগ দিয়েছিলাম, তোমাদের দলে তার অভাব দেখে সে দলের প্রতি শ্রদ্ধা হারিয়েছি, কিন্তু সাম্যের আদর্শ আমার ঠিক আছে। ওইটেই তো মানুষের চিরন্তন আদর্শ। তা ছাড়া কোন ইজমের উপরই আমার রাগ নেই, কারণ এটা বুঝেছি যে, সব নদীই শেষ পর্যন্ত সাগরে গিয়ে মিশবে যদি তার গতি অব্যাহত থাকে। ইজ্‌মটা বাইরের জিনিস, আসল জিনিস মনুষ্যত্ব। আমরা অনেকেই বাইরের খোসাটার নকল ক'রে মরছি, অন্তর্নিহিত মনুষ্যত্বের সাধনা করবার ধৈর্য আমাদের নেই—এইটেই আমার দুঃখ। চিরকালই আমরা এই ক'রে এসেছি। আর্য ঋষিদের যজ্ঞক্রিয়া পাঁঠা-খাওয়া-উৎসবে পরিণত হয়েছে, বুদ্ধসঙ্ঘ পরিপূর্ণ করেছে অনাচারী শ্রমণ-শ্রমণীর দল, চৈতন্যের ধর্ম নেড়া-নেড়ির ব্যাভিচার হয়ে দাঁড়াল, মহাত্মাজীর অহিংস আন্দোলনকে মূলধন ক'রে কতকগুলো খদ্দরধারী গুণ্ডা নিজেদের স্বার্থসিদ্ধি ক'রে বেড়াচ্ছে। কমিউনিজমের বেলাতেও এর ব্যতিক্রম হয় নি। কাস্তে হাতুড়ির লেবেল মেরে আমাদের মধ্যে অধিকাংশই যা ক'রে বেড়াচ্ছে, তা মনুষ্যত্ব চর্চা নয়, আত্মবিনোদন।"

আলোচ্য পর্বে আর একটি গুরুত্বপূর্ণ ঘটনা ঘটল—তা গভীর দুঃখের এবং শোকের। তা হোল রবীন্দ্র-প্রয়াণ। ২২শে শ্রাবণ, ১৩৪৮, ইংরেজী ৭ই আগস্ট, ১৯৪১ বেলা ১২-১০ মিনিটে বিশ্বকবি রবীন্দ্রনাথ শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন। রবীন্দ্রভক্ত বনফুলের কাছে এই সংবাদ আত্মীয়-বিয়োগের মতই শোকাবহ হয়েছিল। এই সম্পর্কে তিনি তাঁর রবীন্দ্র-স্মৃতি গ্রন্থে লিখেছেন :

"হঠাৎ একদিন সজনীর একটা চিঠি পেলাম। সে লিখেছে শান্তিনিকেতন থেকে রবীন্দ্রনাথকে কলকাতায় আনা হয়েছে। তিনি খুব অসুস্থ। এই বোধ হয় তাঁর শেষ অসুখ। আমাকে দেখে তোমার কথা জিজ্ঞাসা করলেন। তুমি অবিলম্বে চলে' এস। আমি যাব-যাব করছি এমন সময় খবর এল সব শেষ হয়ে গেছে।

রেডিওর সামনে বসে' বন্ধুবর শ্রীবীরেন্দ্রকৃষ্ণ ভদ্রের মুখে সমস্ত দেশের বুক-ফাটা হাহাকার শুনতে লাগলাম।

সমস্ত দিন যে কি ভাবে কাটল তা বর্ণনা করতে পারব না। রাত্রে ঘুম হল না। সকালে উঠেই একটা কবিতা লিখে 'প্রবাসী'তে পাঠিয়ে দিলাম। তারপর আর একটা কবিতা ( নাম 'সেদিন' ) লিখে পাঠালাম ভারতবর্ষে। রবীন্দ্রনাথের জীবদ্দশায় আমি একটিমাত্র কবিতা তাঁর সম্বন্ধে লিখেছিলাম 'দেশ' পত্রিকায়। আপসোস হতে লাগল কেন আরও বেশী লিখিনি। তারপর লিখলাম 'অন্তরীক্ষে', তবু তৃপ্তি হয় নি। বার বার মনে হয়েছে, যা করা উচিত ছিল তা যেন করিনি। তাঁর বিরাট প্রতিভা, বিরাট ব্যক্তিত্ব, বিরাট হৃদয়—আমাকে কিছুক্ষণের জন্য স্পর্শ করেছিল, তিনি আমাকে আপন জনের মতো কাছে টেনে বসিয়েছিলেন, হাসিমুখে আমার আবোল-তাবোল প্রগল্‌ভতা সহ্য করেছিলেন, এই আনন্দের উজ্জ্বল বর্ণ-বিচিত্র স্মৃতি আমার মনে অক্ষয় হয়ে আছে কেবল। চিরকাল থাকবে।"

রচনাবলীর তৃতীয় খণ্ডে আছে দুটো উপন্যাস। মৃগয়া এবং রাত্রি। মৃগয়া উপন্যাসের রচনাকাল নির্মোক উপন্যাসের অনতিপরেই। ১৯৪০ সালেই রঞ্জন পাবলিশিং হাউস থেকে তা প্রকাশিত হয়। 'শনিবারের চিঠি' পত্রিকা থেকে অনবরত তাগিদ আসছে লেখার জন্য। বনফুল যখন ভাবছিলেন কী নিয়ে লিখবেন সে সময় মুঙ্গের কলেজের ইংরেজী সাহিত্যের অধ্যাপক কালীকিঙ্কর সরকার ভাগলপুরে আসেন। অধ্যাপক কালীকিঙ্কর ছিলেন খুব ধীমান এবং ছাত্র-বৎসল। অবিবাহিত এই মানুষটি সবসময় পড়াশুনো এবং ছাত্র নিয়েই থাকতেন। তিনি তাঁর আয়ের প্রায় সব টাকাই ছাত্রদের জন্য ব্যয় করতেন। তাঁর ইংরেজী সাহিত্য এবং রবীন্দ্র সাহিত্য সম্পর্কে ছিল প্রগাঢ় জ্ঞান এবং স্মরণ-শক্তি। অল্প বয়সে তাঁর মৃত্যু হয়। বনফুল তাঁর সম্পর্কে পরে লিখেছেন, "ও রকম কৃতবিদ্য রসিক লোক আমি খুব বেশী দেখিনি। তিনি আমার কাছে মাঝে মাঝে আসতেন। যে সব লেখকদের লেখা তাঁর ভালো লাগত তা মুখস্থ করে ফেলতেন তিনি। রবীন্দ্রনাথের কবিতা তো বটেই, অনেক গদ্য রচনাও গড়গড় ক'রে বলে যেতে পারতেন। তাঁর মুখে বহু বিখ্যাত লেখকের লেখা শোনবার সৌভাগ্য আমার হয়েছিল—স্বদেশী এবং

বিদেশী দুই-ই। ইংরেজী সাহিত্যে প্রগাঢ় পাণ্ডিত্য ছিল তাঁর।" (রবীন্দ্র স্মৃতি) বনফুল একদিন তাঁকে রবীন্দ্রনাথের কাছেও নিয়ে গিয়েছিলেন।

এই কালীকিঙ্কর বাবুই বনফুলকে শিকার কাহিনী নিয়ে একটি উপন্যাস লিখতে অনুরোধ করেন। তারই ফলশ্রুতি এই মৃগয়া উপন্যাস। মৃগয়া-র জন্ম ইতিহাসটাকে স্মৃতি হিসেবে স্থায়িত্ব দেওয়ার জন্যই বনফুল গ্রন্থটি কালীকিঙ্কর বাবুর করকমলে উৎসর্গ করেছেন। পরে কালীকিঙ্করের উদ্দেশ্যে তিনি একটি কবিতাও লিখেছিলেন।

উপন্যাসটি তিনটি ভাগে বিভক্ত—গ্রামে, পথে এবং প্রান্তরে। 'গ্রামে'-র অংশে আছে হিরণপুর গ্রামের জমিদারদের শিকার অভিযানে যাবার প্রস্তুতি। এই অংশটুকু গদ্যকবিতায় লেখা। এ লেখারও একটা ইতিহাস আছে। ১৯৩৮ সালে বনফুল যখন রবীন্দ্রনাথের সঙ্গে দেখা করতে যান তখন আলোচনা প্রসঙ্গে রবীন্দ্রনাথকে জিজ্ঞেস করেছিলেন, "কবিতা বলতে আমরা যা বুঝি, গদ্য কবিতা কি ঠিক সেই জিনিস? লাইনগুলোকে ভেঙে লিখলেই কি কবিতা হবে? লাইনগুলো ভাঙবার নিয়ম কি? আপনার 'লিপিকা'র প্রত্যেকটি রচনাই কাব্য, কিন্তু সেগুলোকে তো আপনি লাইন ভেঙে লেখেন নি। গদ্যের মতো করেই লিখেছেন—" রবীন্দ্রনাথ বললেন, কয়েকটা কবিতা শোন তাহলেই বুঝতে পারবে। এই বলে তিনি কতগুলো কবিতা পড়ে শোনালেন। তখনো বনফুলের উপলব্ধিটা স্বচ্ছ হয় নি। এ সম্পর্কে তিনি লিখেছেন, "কি নিয়মে যে লাইনগুলো ভাঙা হয় এটা আমি পরে আবিষ্কার করেছিলাম [illegible], যখন 'মৃগয়া' লিখি। একসঙ্গে যতটা পড়লে ভালো শোনায় ততটাই এক লাইনে লিখতে হয়। এটা রবীন্দ্রনাথকে পরে জানিয়েছিলাম, খুব খুশী হয়েছিলেন তিনি।" (রবীন্দ্র স্মৃতি)

'পথে'র অংশটুকু গদ্যে লেখা। শিকার-অভিযানে কলমিপুরের মাঠে যাবার কাহিনীটি এখানে বর্ণনা করা হয়েছে। তারপর তৃতীয় পর্বে 'প্রান্তরে' আছে প্রকৃত শিকার কাহিনী। এ শিকারও অদ্ভুত ধরনের। জমিদারির অন্দরমহল থেকে বেরিয়ে এসে এই কাহিনীর নায়ক-নায়িকারা যেন নিজেকে এবং পরস্পরকে নতুন করে আবিষ্কার করল। স্বভাবতই এর মধ্যে একটা নাটকীয়তা আছে সেজন্যই বোধ হয় বনফুল এই অংশটুকু বর্ণনা করেছেন নাটকের মাধ্যমে। আঙ্গিক কৌশলের দিক থেকেও এই উপন্যাসটি অভিনব। 'শনিবারের চিঠি' পত্রিকায় উপন্যাসটি ক্রমশ প্রকাশিত হয়।

'রাত্রি' উপন্যাসটি প্রকাশিত হয় ১৯৪১ সালে। প্রকাশক রঞ্জন পাবলিশিং হাউস। এবছরে বনফুলের একটি মাত্র গ্রন্থই প্রকাশ লাভ করে। গ্রন্থাকারে প্রকাশের পূর্বে এ উপন্যাস প্রথমে পাটনার ঐতিহাসিক যোগীন্দ্র সমাদ্দারের পুত্র মণি সমাদ্দারের উদ্যোগে প্রকাশিত 'প্রভাতী' পত্রিকায় ক্রমশ ছাপা হয়। এই পত্রিকায় বিভূতি বন্দ্যোপাধ্যায়ের উপন্যাস 'অথৈ জল'ও প্রকাশিত হয়েছিল। মানিক বন্দ্যোপাধ্যায়ও এই পত্রিকায় উপন্যাস লিখেছিলেন।

মণি সমাদ্দারের অনুরোধেই বনফুল 'রাত্রি' উপন্যাসটি লেখেন। প্রভ.. পত্রিকায় সংখ্যা দুই বেরোবার পর তা সজনীকান্ত দাসের নজরে পড়ে। তিনি উপন্যাসটি পড়ে মুগ্ধ হন এবং বনফুলকে লেখেন, 'রাত্রি প্রভাতীতে বেমানান।' তারপর থেকে এই উপন্যাস 'শনিবারের চিঠি'তেও পুনর্মুদ্রিত হয়। মোহিতলাল মজুমদার এই উপন্যাস পড়ে উচ্ছ্বসিত প্রশংসা করেছিলেন। সেজন্য বনফুল এই গ্রন্থটি তাঁকে উৎসর্গ করেন।

'রাত্রি' রাত্রিরই কাহিনী। এই রাত্রি অবশ্য অন্ধকার ঘুটঘুটে রজনী নয়, কাল মিশমিশে একটি মেয়ে। রঙটা তার কালো হলেও ওর মধ্যে এমন একটা আকর্ষণ আছে যার জন্য বহু পুরুষ ওর প্রতি আকৃষ্ট হয়েছে; কিন্তু অন্ধকার রজনীতে পথিক যেমন ছিটকে পড়ে তেমনি এই পুরুষগুলোও ওর নর্মসঙ্গী হলেও জীবনসঙ্গী হতে পারে নি। রাত্রির রহস্যের কোন কূল কিনারা করতে না পেরে তার থেকে দূরে দূরে ছিটকে পড়েছে। এ উপন্যাসের সব চরিত্রই অদ্ভুত। একটা জৈবিক তাড়না যেন তাদের তাড়িয়ে নিয়ে বেড়াচ্ছে।

সাহিত্যে শ্লীল বা অশ্লীল বলে কিছু নেই। সবই নির্ভর করে পরিবেশনের উপর। আনন্দ সৃষ্টি করাই সেখানে বড় কথা। লেখকের ক্ষমতা থাকলে অশ্লীল বিষয়বস্তু নিয়েও উৎকৃষ্ট সাহিত্য রচনা করা সম্ভব। বনফুলের এ উপন্যাস তারই প্রমাণ। এটি একটি নতুন স্বাদের প্রেমের গল্প। মেয়েটি সব দিক দিয়েই খারাপ, morality বলতে কিছু নেই। তবু তার ভালোবাসা আন্তরিক। সে তার ভালবাসার পাত্র artist-কে পায় নি বলেই নীড় বাঁধতে পারেনি।

ভূয়োদর্শন আর একটি ভিন্ন স্বাদের রচনা। প্রথম প্রকাশ ১০ ৬ .. প্রকাশক রঞ্জন পাবলিশিং হাউস। ৫৭, ইন্দ্রবিশ্বাস রোড কলি, ৩৭।

'শনিবারের চিঠি'তে ব্যঙ্গ রচনা লিখতে লিখতে বনফুলের একঘেয়ে এসে গিয়েছিল। সেজন্য তিনি ঐ পত্রিকায়-ই একটু ভিন্ন স্বাদের রচনা লিখলেন। এখানে ব্যঙ্গ ( Satire ) নয়, প্রকৃষ্ট হাস্যরস Humour ) সৃষ্টি করাই উদ্দেশ্য। ব্যঙ্গরসের সঙ্গে হাস্যরসের একটা পার্থক্য আছে। ব্যঙ্গ রসিক moralist। তিনি বুদ্ধিদীপ্ত বিচারকের দৃষ্টিতে জীবনের অসঙ্গতিগুলো দূর করার চেষ্টা করেন। আর হাস্যরসিক creative artist। জীবনের অসামঞ্জস্যকে হাস্যরসিক সহৃদয়তা এবং সহানুভূতির সঙ্গে, চিত্রিত করেন। "Humour may be defined as the kindly contemplation of the incongruities of life."

'ভূয়োদর্শন' এর রচনাগুলো সম্পর্কে ১৯।৫।৩৭ তারিখের এক চিঠিতে মোহিতলাল মজুমদার লিখেছিলেন, "আপনার ভূয়োদর্শন আমি বরাবর পড়িয়া থাকি; লেখাগুলি খুব উপভোগ্য হইতেছে। সাহিত্য সৃষ্টির উপাদানই experience—এই experience নানা ভঙ্গীতে মনকে ...

যেখানে তাহা চিন্তালেশশূন্য ভাবাবস্থারূপে প্রত্যক্ষ গোচর হয়, সেইখানেই খাটি কাব্য সাহিত্যের সৃষ্টি হয—এই ভাবাবস্থাই 'রস'; vivid and actual experience হইতেই রসোদ্রেক হয়। যেখানে তাহা না হইয়া ভাব ও চিন্তা উভয়ের মিশ্রণ ঘটে, সেইখানে এই জাতীয় রচনার উদ্ভব হয়। এগুলিও রসসৃষ্টির পর্যায়ভুক্ত Essay বটে, কিন্তু critical নয় creative। ইংরাজী সাহিত্যে ইহার বিস্তর নিদর্শন আছে। ইহাও একটি literary form—এবং আমার মনে হয় আপনার সাহিত্যিক প্রকৃতির অতিশয় স্বাভাবিক প্রয়োজন বশে এইরূপ form ধরা দিয়াছে।" (যষ্টি-মধু, আষাঢ়, ৬৬)

মোহিতলাল পরে আবার ২৫।১১।৩৮ তারিখের চিঠিতে লিখেছেন, "ভূয়োদর্শন বেশ লাগিতেছে। নানা ভঙ্গিতে আপনি আপনার অভিজ্ঞতায় 'রসগুণাবলিজারিত' বটিকাগুলি ইতস্ততঃ বিচরণ করিতেছেন। আমার মনে হয় ইহাতে যেন একটা প্রাচুর্যজনিত অপব্যয় আছে। যে সকল মাল-মশলা বৃহত্তর সৌধের ভিত্তিনির্মাণে ব্যবহৃত হইতে পারিত তাহাই অজস্রতার চাপে কল্পনা বৃত্তির অধীরতায় খণ্ড খণ্ড ভাবে উৎক্ষিপ্ত হইতেছে। আপনি সেগুলিকে আপনার মনোভাণ্ডারে বেশিদিন ধরিয়া জমিতে দিতে ছন না—অস্বস্তি বোধ করেন। বড কিছু করিবার ইচ্ছা আপনার আছে সে কথা আমাকে বলিয়াছেন। কিন্তু বড় কিছু করিতে হইলে বড় Plan চাই একটা central বস্তুকে দৃঢ়রূপে ধরিবা, কল্পনাকে তাহার চতুর্দিকে ক্রমাগত প্রদক্ষিণ করাইতে হইবে—তাহা হইলে যত কিছু খণ্ড ভাব, খণ্ড চিন্তা, খণ্ড অভিজ্ঞতা এই মণ্ডলের মধ্যে আপনি আকৃষ্ট হইয়া একটা সুডোল organic আকার ধারণ করিবে। ইহার জন্য ধৈর্য চাই, এবং ধ্যান চাই। এই খণ্ড রচনাগুলি অতিশয় সুখপাঠ্য বটে, কিন্তু মনে হয় এগুলিকে বৃহত্তর সৃষ্টির অঙ্গীভূত করিয়া আরও বড় সাফল্য লাভ করা যাইতে পারে।" (যষ্টি-মধু, পৌষ, ৬৬)

**অঙ্গারপর্ণী-র** প্রকাশকাল ১৯৪০ সালের মে মাস। প্রকাশক গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স। অঙ্গারপর্ণী-র অর্থ বামনহাটীর গাছ। এর ডাঁটা এবং পাতার শিরাগুলি লাল। চলতি কথায় বলে 'বামনলাঠি'। এর কবিতাগুলো সবই ব্যঙ্গাত্মক। বনফুল জাতে ব্রাহ্মণ। তিনি যষ্টি হস্তে সংসার ও জীবনের অমিলগুলো সংশোধন করতে উদ্যত হয়েছেন। সেজন্য এই কবিতাগুলোর সংকলনের নাম তিনি দিয়েছেন অঙ্গারপর্ণী।

**স্বপর্ণী** একটি ছোট কাব্য গ্রন্থ। ডি. এম. লাইব্রেরি থেকে ১৯৪০ সালে

প্রকাশিত। এই গ্রন্থের আঠাশটি কবিতাকে কৃষ্ণা এবং শুক্লা এই দু ভাগে ভাগ করা হয়েছে। চোদ্দ লাইনে চোদ্দটি কবিতা এক একটি ভাগের মধ্যে আছে। এই কবিতগুলো বনফুল হাতে লিখে তাঁর স্ত্রী লীলাবতী দেবীকে উৎসর্গ করেছিলেন। সজনীকান্ত দাস সেগুলো নিয়ে 'শনিবারের চিঠি'তে ছাপিয়ে দেন। জীবনের যেমন উত্থান এবং পতন দুটো দিক আছে তেমনি রোমান্টিক প্রেমের উদ্দাম আনন্দের পরেও বিষাদময়তা দেখা দেয়। 'কৃষ্ণা'পর্বের চোদ্দটি কবিতার মধ্যে সেই দুঃখের অনুভবই ফুটে উঠেছে—প্রেমিক প্রেমিকা নিজেদের মনে করেছেন স্বপ্নহীন ঝরাফুল— "ঝরাফুলে অলি নাই, শ্রোতা নাই জীর্ণ গায়কের।" তবু 'আলো'-লুব্ধ পতঙ্গের এখনও যে মেটেনি পিপাসা।' তাই নির্বাপিত প্রদীপকে আবার প্রজ্বলিত করতে তারা চায়। 'শুক্লা' পর্বে আছে সেই বাসনারই প্রকাশ প্রেম তো অফুরন্ত। তার তো বিনাশ বা শেষ হতে পারে না। ছিন্ন বীণ তারেও আছে অনন্ত সুরের সম্ভাবনা।'

আহ্বনীয় মাত্র পনেরটি কবিতার একটি ছোট্ট কাব্য সংকলন। ১৩৫৩ সালের শ্রাবণ মাসে গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স কর্তৃক প্রকাশিত।

১৯৪২ সালের আগস্ট আন্দোলনের সময়ে দেশের যুবককে উদ্দেশ্য করে লেখা। এখানে আছে পুরানো ছন্দে 'নিপীড়িত মানবের সনাতন বিশ্বাসের গান।' এই বিশ্বাস যুবকদের মহত্ব এবং যৌবনের উপরে আস্থা। নয়, অন্ধকার লাঞ্ছিত আকাশে সূর্যস্বপ্নই এখানে প্রধান।

বিদ্যাসাগর নাটকটি ১৩৪৮ সালের পৌষ মাসে প্রকাশিত হয়। প্রকাশক ডি. এম. লাইব্রেরি।

মাইকেল মধুসূদনের জীবন অবলম্বনে নাটক সৃষ্টির সার্থকতাই বনফুলকে আর একটি মহৎ কার্যে অনুপ্রাণিত করেছিল। এবার তিনি লিখলেন প্রাতঃস্মরণীয় বিদ্যাসাগরের কর্মবহুল জীবনের আলেখ্য নিয়ে নাটক চরিত্রাঙ্কনের যে দক্ষতা বনফুল তার গল্পে উপন্যাসে দেখিয়েছিলেন নাটকে আরও সার্থক হয়ে উঠেছে। বিদ্যাসাগরের ব্যক্তিত্ব ফুটিয়ে তোলা উদ্দেশ্য হলেও ছোট বড় তার পার্শ্ব চরিত্রগুলোও কম জীবন্ত হয় নি। এরপর পর এক নাটক রচনা করে এ ক্ষেত্রেও বনফুল তার স্থায়ী কীর্তি রেখে সক্ষম হয়েছেন। বনফুলের ইতিহাস নিষ্ঠাও প্রশংসনীয়।

—সরোজমোহন মিত্র

৩১ ১৯৭